## প্রবন্ধসূচী

# প্রথম প্রকাশ উপলক্ষ্যে
## প্রকাশকের নিবেদন

পূজনীয় গ্রন্থকর্তার সামাজিক প্রবন্ধগুলি এই গ্রন্থে প্রকাশিত হইল। ইহা পাঠ করিবার সময় পাঠকগণ মনে রাখিবেন যে "বাবুর গঙ্গাযাত্রা" ব্যতীত অন্য প্রবন্ধগুলি ৩০ হইতে ৪৫ বৎসর পূর্ব্বে লিখিত হইয়াছিল। এই গ্রন্থের নানা প্রবন্ধে যে সকল সামাজিক ব্যাধির কথা উল্লেখ করা হইয়াছে—আধুনিককালে তাহাব প্রকোপ হ্রাস পাইয়াছে যদিও, তবু পুরাকালে সেই সকল ব্যাধির প্রকোপাবস্থায় সেগুলি সমাজের গাত্র হইতে ঝাড়িয়া ফেলিবার যে কী একান্ত আগ্রহ লেখকের ছিল তাহাই এই গ্রন্থের ছত্রে ছত্রে জাজ্বল্যমান। বর্ত্তমান কালের অনেক সামাজিক সমস্যার মিমাংসাও এই সকল রচনার পত্রে পত্রে এখানে-ওখানে লুকাইয়া আছে, সমজদার লোক চক্ষু মেলিয়া দেখিলেই তাহা দেখিতে পাইবেন।

এই পুস্তকের অধিকাংশ প্রবন্ধ পূজনীয় লেখক কর্ত্তৃক নানা সভায় পঠিত হইয়াছিল। "উপসর্গের অর্থ-বিচার" প্রবন্ধটি সাহিত্য পরিষদের দুই অধিবেশনে পঠিত হইয়াছিল এবং সেই দুই অধিবেশনে আলোচনা প্রসঙ্গে উপস্থিত বিদ্বজ্জনের মধ্যে দুই এক জনের সহিত পূজনীয় বক্তার কোনো কোনো বিষয়ে মতভেদ হওয়ার দরুণ তাহার প্রত্যুত্তর স্বরূপ বক্তার বক্তব্যগুলি মূল প্রবন্ধের অন্তর্ভুক্ত করিয়া সাহিত্যপরিষৎ পত্রিকায় প্রকাশ করা হইয়াছিল। উক্ত প্রবন্ধটির কিয়দংশ বাদ দিয়া পরিবর্ত্তিত আকারে এই পুস্তকে মুদ্রিত হইল।

স্বদেশী আন্দোলনের উত্তেজনা যখন চরমসীমায় আসিয়া পৌঁছিয়াছিল এবং বঙ্গের যুবকেরা যখন আত্মবিস্মৃত হইয়া ঘোরতর বিনাশের পথে উর্দ্ধশ্বাসে ধাবমান হইয়াছিল তখনই পূজ্যপাদ লেখকের দেখিয়া শিখিব কি ঠেকিয়া শিখিব" প্রবন্ধটি প্রবাসী পত্রিকায় বাহির হয় এবং পুস্তিকাকারে পুনঃ প্রকাশিত হয়। উক্ত পুস্তিকাখানি বিলম্বে হস্তগত হওয়ার দরুণ প্রবন্ধটি বর্ত্তমান গ্রন্থের শেষভাগে স্থান পাইল।

১৯২০ — শ্রীদিনেন্দ্রনাথ ঠাকুর

শান্তিনিকেতন

# ভূমিকা

জোড়াসাঁকোর ঠাকুরবাড়ীতে মহর্ষি দেবেন্দ্রনাথের পরই সমগ্র ঠাকুর পরিবারে যিনি সর্বোচ্চ সম্মানের আসনে অধিষ্ঠিত ছিলেন, তিনি দেবেন্দ্রনাথের জ্যেষ্ঠ সন্তান দ্বিজেন্দ্রনাথ ঠাকুর। এই ক্ষণজন্মা মানুষটির পরিচয় নিছক পারিবারিক পরিচিতির গণ্ডীতেই সীমাবদ্ধ ছিলনা, কিংবা লোকোত্তর প্রতিভার অধিকারী রবীন্দ্রনাথের জ্যেষ্ঠভ্রাতারূপেই তাঁর খ্যাতি, তাও না, নিজের বিরল প্রতিভার গুণেই ইনি সমসাময়িক কালে সমগ্র বঙ্গীয় সমাজের শ্রদ্ধাভাজন হবার যোগ্যতা অর্জন করেছিলেন।

কোনো কোনো শব্দ বহুল ব্যবহারে অথবা অসতর্ক ব্যবহারে তার প্রাপ্য গৌরব ও গুরুত্ব হারায়। এমনি একটি শব্দ হল প্রতিভার বহুমুখীনতা। ইংরেজিতে যাকে বলে varsatality। বাস্তবে বহুমুখীপ্রতিভার দৃষ্টান্ত কদাচিৎ মেলে। এক কিংবা একাধিক গুণপণাব সুবাদেই অথবা বৈশিষ্ট্যের কারণেই ব্যক্তি বিশেষের বিশেষণে 'বহুমুখী প্রতিভা' ব্যবহৃত হতে দেখি। দ্বিজেন্দ্রনাথ ঠাকুর কিন্তু আক্ষরিক অর্থেই ছিলেন Varsatile নানা বিষয়ে এই জ্ঞান তপস্বী মানুষটির ছিল অন্তহীন কৌতূহল। নানা বিষয়েই ইনি রেখে গেছেন বিরল প্রতিভার স্বাক্ষর।

দ্বিজেন্দ্রনাথ ঠাকুরের জন্ম ১৮৪০ খ্রীষ্টাব্দের ১১ই মার্চ। তখনও তাঁর পিতামহ দ্বারকানাথ ঠাকুর জীবিত। দ্বিজেন্দ্রনাথের মাতা সারদা দেবী। গৃহে কিছুদিন শিক্ষালাভের পর তিনি ভর্তি হলেন সেন্ট পল্‌স স্কুলে। এখানে দু'বছর পাঠাভ্যাসের পর তিনি ভর্তি হলেন হিন্দু কলেজে। প্রাতিষ্ঠানিক শিক্ষায় তিনি কখনই সন্তুষ্ট ছিলেন না, ১৮৫৫ খ্রীষ্টাব্দে কলেজ ত্যাগ করেন এবং স্বাধীনভাবে গৃহে জ্ঞান চর্চায় মনোনিবেশ করেন। এই জ্ঞান সাধনা তাঁর চলেছিল আমৃত্যুকাল। দ্বিজেন্দ্রনাথের কনিষ্ঠভ্রাতা রবীন্দ্রনাথকেও আমরা দেখেছি প্রাতিষ্ঠানিক শিক্ষায় বীতস্পৃহ হয়ে 'বড়দাদা'র মতই গৃহে সারাজীবন স্বাধীনভাবে জ্ঞানানুশীলনে ব্রতী হতে। অনেক বিষয়েই জ্যেষ্ঠভ্রাতার সঙ্গে কনিষ্ঠ ভ্রাতার মনের মিল লক্ষণীয়। গৃহে স্বাধীনভাবে শিক্ষার্জন তার মধ্যে অন্যতম।

রবীন্দ্রনাথেরও নানা বিষয়ে অনুসন্ধিৎসা ছিল এবং সৃষ্টির বিভিন্ন ক্ষেত্রেই তাঁর অবাধ পদচারণা আমাদের মুগ্ধ করেছে। তবু তাঁর মুখ্য পরিচয়, তিনি কবি। অর্থাৎ রবীন্দ্রনাথের কবিসত্তা তাঁর অন্যান্য সত্তাগুলিকে তুলনামূলক ভাবে আচ্ছন্ন করে ফেলেছিল। অনুরূপভাবে দ্বিজেন্দ্রনাথ বহুমুখী প্রতিভার অধিকারী হওয়া সত্ত্বেও তাঁর দার্শনিক সত্তা তাঁর অন্যান্য পরিচয়কে যেন কিছুটা ম্লান করে দিয়েছে। একথা ঠিকই যে দ্বিজেন্দ্রনাথের প্রিয় বিষয় দর্শনশাস্ত্র। মূলতঃ কান্ট ও অন্যান্য পাশ্চাত্য দার্শনিকদের গ্রন্থাদি তিনি গভীর মনোযোগের সঙ্গে পাঠ করেছিলেন। বিশেষতঃ জার্মান ও ফরাসী দার্শনিকদের গ্রন্থাদি তাঁর অধীত ছিল। ভারতীয় দর্শন শাস্ত্রেও তাঁর ছিল সুগভীর ব্যুৎপত্তি। তাঁর প্রথম দার্শনিক গ্রন্থ 'তত্ত্ববিদ্যা' প্রকাশিত হয় ১৮৬৬ খ্রীষ্টাব্দে, কবির মাত্র ২৬ বৎসর বয়সে। আত্মতত্ত্বের সন্ধানে তাঁর মন

ছিল গুহায়িত। তত্ত্বজ্ঞান আলোচনায় তিনি ছিলেন অক্লান্ত। দার্শনিক প্রবন্ধকার রূপে তাঁর খ্যাতি ছিল বিদ্বজ্জন মণ্ডলীতে।

দ্বিজেন্দ্রনাথ সংস্কৃত শিক্ষা করেছিলেন রামনারায়ণ পণ্ডিতের কাছে। বস্তুত বাল্যাবধি তাঁর ছিল সংস্কৃত কাব্য সাহিত্যে সুগভীর অনুরাগ। বাল্মীকি বিরচিত 'রামায়ণ' এবং কবি কালিদাস বিরচিত 'মেঘদূত' ছিল তাঁর অতীব প্রিয়। দ্বিজেন্দ্রনাথের বয়স যখন মাত্র ১৭, তখন মেঘদূত কাব্যের অনুবাদ করেন। এটি ছিল তাঁর পদ্যানুবাদ। প্রকাশকাল ১৮৬০।

দ্বিজেন্দ্রনাথের 'স্বপ্নপ্রয়াণ'-র সঙ্গে বঙ্গ সাহিত্য সচেতন পাঠক মাত্রেরই পরিচয় বিদ্যমান। এই রূপক কাব্যটির প্রকাশকাল ১৮৭৩ খ্রীষ্টাব্দ। দক্ষতার সঙ্গে কবি তাঁর স্বপ্ন জগৎ পরিক্রমণ এতে চিত্রিত করেছেন। 'স্বপ্ন প্রয়াণ' সম্পর্কের কবির মন্তব্যটি প্রসঙ্গত স্মর্তব্য :

'সেই সময়, তত্ত্ববিদ্যার আলোচনায় মশগুল ছিলুম তাই জন্য উহাতে metaphysics ঢুকিয়াছে'। দ্বিজেন্দ্রনাথ রচিত অপর কাব্যগ্রন্থটি হ'ল 'কাব্যমালা', প্রকাশকাল ১৩২৭ বঙ্গাব্দ। এই কাব্যগ্রন্থভুক্ত রচনাগুলি কবির মধ্যম বয়সের রচনা।

কবি দ্বিজেন্দ্রনাথ ঠাকুরের অন্য আর একটি পরিচয় তিনি প্রাবন্ধিক। বিধুশেখর শাস্ত্রী তাঁর সম্বন্ধে বলেছিলেন : 'সংসারে লোকের অনেক দিক থাকে, সংসারীকে অনেক দিকে ব্যাপৃত থাকিতে হয়, অনেক কার্য করিতে হয়, কিন্তু দ্বিজেন্দ্রনাথের যদি কোন দিক থাকে, যদি তিনি সমগ্র কিছু আরাধনা করেন, তবে তাহা একমাত্র জ্ঞান.....।' এই জ্ঞানব্রতী মানুষটি তাই বলে কৃপণের মত শুধু নিজের মধ্যেই জ্ঞান সঞ্চয় করে রাখেননি, আমাদেরও তার ভাগ দিয়ে গেছেন অকৃপণভাবে। নানা পত্র-পত্রিকায় তিনি অসংখ্য জ্ঞানগর্ভ প্রবন্ধাদি রচনা করে গেছেন— যেমন জ্ঞানাঙ্কুর ও প্রতিবিম্ব, তত্ত্ববোধিনী পত্রিকা, প্রবাসী, বঙ্গদর্শন, ভারতী, বালক, মানসী, সাধনা, সাহিত্য, সাহিত্য পরিষৎ পত্রিকা ইত্যাদিতে। দ্বিজেন্দ্রনাথ ঠাকুর রচিত প্রবন্ধ গ্রন্থগুলির মধ্যে রয়েছে প্রাদুর্ভাব (১৮৬৩), তত্ত্ববিদ্যা (১ম খণ্ড- ১৮৬৬, ২য় খণ্ড- ১৮৬৭, ৩য় খণ্ড- ১৮৬৮ এবং ৪র্থ খণ্ড- ১৮৬৯), সোনার কাটি রূপার কাটি (১৮৮৫), সোনায় সোহাগা (১২৯২ বঙ্গাব্দ), আর্য্যামি এবং সাহেবিআনা (১৮৯০), সামাজিক রোগের কবিরাজি চিকিৎসা (১৮৯১), সাধনা—প্রাচ্য ও প্রতীচ্য (১৮৯২), অদ্বৈত মতের প্রথম ও দ্বিতীয়। 'সমালোচনা' (১৩০৪), অদ্বৈত মতের সমালোচনা (১৩০৩), আর্যধর্ম এবং বৌদ্ধধর্মের পরস্পর ঘাতপ্রতিঘাত ও সংঘাত (১৩০৬), ব্রহ্মজ্ঞান ও ব্রহ্মসাধন (১৩০৬), আচার্য্যের উপদেশ (১ম- ১৩০৬), আচার্যের উপদেশ (২য়- ১৩০৮), বিদ্যা এবং জ্ঞান (১৯০৬), একটি প্রশ্ন এবং তাহার উত্তর (১৯০৬), বঙ্গের রঙ্গভূমি (১৩১৪), হারামণির অন্বেষণ (১৯০৮), দেখিয়া শিখিয়া কি ঠেকিয়া শিখিব (১৯০৮), নানা চিন্তা (১৩২৭), প্রবন্ধ-মালা (১৩২৭), চিন্তামণি (১৩২৯), উপসর্গের অর্থবিচার (১৯০৮)।

দ্বিজেন্দ্রনাথ ঠাকুর একাধিক সাময়িক পত্রিকা সম্পাদনা করেছিলেন। সাময়িক পত্রের সম্পাদক রূপেও তাঁর কৃতিত্বের স্বাক্ষর তিনি রেখে গেছেন। ১৮৭৭ খ্রীষ্টাব্দে তাঁর সম্পাদনাতেই 'ভারতী' পত্রিকার প্রকাশ। দীর্ঘ সাত বৎসরকাল তিনি পত্রিকাটি সম্পাদনা করেন। তবে দ্বিজেন্দ্রনাথ ঠাকুর ১৮৮৪ থেকে ১৯০৯ এই সুদীর্ঘ ২৫ বৎসরকাল তত্ত্ববোধিনী পত্রিকাটি সম্পাদনা করে বিশেষ কৃতিত্বের পরিচয় দেন। দ্বিজেন্দ্রনাথ সাপ্তাহিক 'হিতবাদী' পত্রিকাটির প্রতিষ্ঠাতা ছিলেন (১৮৯১)।

রবীন্দ্রনাথের সর্বোত্তম সৃষ্টি তাঁর সঙ্গীত, দ্বিজেন্দ্রনাথ রবীন্দ্রনাথের মত অত গান রচনা না করলেও সর্বমোট ২৮টি ব্রহ্মসঙ্গীত এবং মাত্র দুটি প্রেম সঙ্গীত রচনা করেন। একটি জাতীয় সঙ্গীতেরও তিনি রচয়িতা।

দ্বিজেন্দ্রনাথ আকার মাত্রিক স্বরলিপির উদ্ভাবক। নূতন নিয়মে তিনি জ্যামিতি লিখেছেন। বাংলায় শর্ট হ্যান্ড লিখন পদ্ধতিরও তিনিই প্রথম প্রবর্তক। তাঁর ' রেখাক্ষর বর্ণমালা' প্রকাশিত হয় ১৩১৯ বঙ্গাব্দে। বাংলা পরিভাষা রচনাতেও দ্বিজেন্দ্রনাথ তাঁর অসামান্য দক্ষতার স্বাক্ষর রেখে গেছেন।

দ্বিজেন্দ্রনাথের জাতীয়তাবোধ তথা স্বাদেশিক চেতনা ছিল তাঁর চরিত্রের একটি গুরুত্বপূর্ণ দিক। মূলতঃ তাঁরই পরামর্শে নবগোপাল মিত্রের উদ্যোগে এবং গণেন্দ্রনাথ ঠাকুরের আনুকূল্যে 'হিন্দুমেলা'র সূচনা হয়। তিনি নিজেও এই হিন্দুমেলার সম্পাদক পদে আসীন ছিলেন বেশ কয়েক বৎসর (১৮৭০ থেকে ১৮৭৩ খ্রীষ্টাব্দ পর্যন্ত)। পরিচ্ছদে, আচরণে এবং ভাষায় তিনি দেশীয় ভাবের অনুসরণ করতেন। স্বদেশী সঙ্গীত রচনাতেও তিনি মুন্সীয়ানা দেখিয়েছেন।

নানা প্রতিষ্ঠানের সঙ্গে ছিল তাঁর আত্মিক যোগ। ১৮৯৪ সালে তিনি বঙ্গীয় সাহিত্য পরিষদের সদস্য নির্বাচিত হন। ১৮৯৭ থেকে ১৯০০ এই চার বৎসরের জন্য তিনি পরিষদের সভাপতি নির্বাচিত হয়েছিলেন। থিওসফিক্যাল সোসাইটির বঙ্গীয় শাখার তিনি সহকারী সভাপতি নির্বাচিত হয়েছিলেন (১৮৮২)। ১৮৬৪ থেকে ১৮৭১ সাল পর্যন্ত তিনি আদি ব্রাহ্মসমাজের সম্পাদক পদে আসীন ছিলেন। National society'র তিনি ছিলেন অন্যতম প্রতিষ্ঠাতা। ১৯১৩ খ্রীষ্টাব্দে অনুষ্ঠিত বঙ্গীয় সাহিত্য সম্মেলনের সপ্তম অধিবেশনের মূল সভাপতির পদ অলঙ্কৃত করেছিলেন দ্বিজেন্দ্রনাথ ঠাকুর। আদি ব্রাহ্ম সমাজের আচার্য পদে বৃত হন ১৮৯০ সালে। পরে ১৮৯৯ সালে তিনি আদি ব্রাহ্মসমাজের সভাপতি পদ অলঙ্কৃত করেন।

এ হেন তত্ত্বজ্ঞানী মানুষটি আবার হেঁয়ালি রচনা করতে ভালবাসতেন। গণিত ছিল তাঁর প্রিয়। এক সময়ে বাঁশি বাজিয়েছেন। নানা ধরনের বাঁশি তাঁর সংগ্রহে ছিল। সত্যব্রত, ঋষিকল্প মানুষটির ললিতকলাতেও সমান আগ্রহ বাস্তবিকই আমাদের বিস্মিত না করে পারে না।

স্বাধীনতাকামী, দেশানুরক্ত, জ্ঞানব্রতী, স্বদেশ আত্মার পূজারী অথচ জীবনযাত্রায় সম্পূর্ণ নিরাসক্ত দ্বিজেন্দ্রনাথ ছিলেন দীর্ঘজীবী। তাঁর মৃত্যু হয় ১৯২৬ সালের ১৯শে জানুয়ারী, তখন তাঁর বয়স ৮৫ বৎসর। পিতৃপ্রতিম জ্যেষ্ঠতম ভ্রাতার প্রতি শ্রদ্ধাঞ্জলি অর্পণ করতে গিয়ে রবীন্দ্রনাথের মূল্যায়নটি স্মর্তব্য : 'চিরদিন বহির্বিষয়ে দ্বিজেন্দ্রনাথ ছিলেন নিরাসক্ত, অন্তর্নিবিষ্ট ধ্যান পরায়ণ ছিল তাঁর চিত্ত....। পশুপক্ষীর প্রতি তাঁর সকরুণ আত্মীয়তা ছিল প্রসারিত, তরুলতার প্রতি কারো রূঢ় হস্তক্ষেপ তিনি সহ্য করতে পারতেন না। শব্দ ও অর্থের রহস্যভেদের আশ্চর্য অধ্যবসায়ে তিনি ছিলেন প্রবীণ, অন্যদিকে তিনি ছিলেন ক্রীড়া পরায়ণ বালক.......। আপনার নিত্য প্রয়োজন ব্যাপারে তাঁর ছিল যদৃচ্ছাকৃত অসজ্জিত অবহেলা......একদিকে আত্মতত্ত্বের সন্ধানে তাঁর মন ছিল গুহাশ্রিত, অন্যদিকে বিশ্বপ্রকৃতির সৌন্দর্যলোকে তাঁর কবিহৃদয় সর্বত্র পেয়েছে আনন্দিত প্রবেশাধিকার, তাঁর নিভৃত অবকাশ ছিল গভীর গবেষণায় অভিনিবিষ্ট....।

সাধকের আত্মাভিমানের দুর্গতি তাঁকে কোনোদিন স্পর্শ করে নি।

কনিষ্ঠ ভ্রাতার কৃত জ্যেষ্ঠতম ভ্রাতার এই মূল্যায়ন যে কোনোভাবেই অতিরঞ্জিত নয় তা বলাবাহুল্য। বরং বলা চলে দ্বিজেন্দ্রনাথ ঠাকুরের সামগ্রিক এই মূল্যায়নে রবীন্দ্রনাথের এই বক্তব্য অত্যন্ত নিরপেক্ষ, objective assessment।

আমরা এইবার গ্রন্থে সন্নিবিষ্ট রচনাগুলির বিষয়বস্তু সম্পর্কে কিছু সংক্ষিপ্ত আলোকপাত করব। তবে তৎপূর্বে এই গ্রন্থের অন্তর্ভুক্ত দ্বিজেন্দ্রনাথের রচনাবলীর গদ্যশৈলী সম্পর্কে একটা ধারণা করে নেওয়ার প্রয়োজন আছে।

(ক) দ্বিজেন্দ্রনাথ তাঁর রচনায় সন্ধি ও সমাসবদ্ধ' শব্দের বহুল ব্যবহার করেছেন— এতদনুসারে, খদ্যোতালোকে অনেকানেক (সাহিত্য সম্মিলনের সভাপতির অভিভাষণ) ; পরীক্ষোত্তীর্ণ, স্বাভিমত, ঈশ্বরারাধনা, পুরুষার্থ সাধনোপযোগী (দেখিয়া শিখিব কি ঠেকিয়া শিখিব?); সাধ্যানুসারে, আরম্ভোদ্যম, স্থূলাভিষিক্ত, মনুষ্যোচিত (সোনায় সোহাগা) ; মধ্যমার্গীয়, বঙ্গভাচার, প্রচারোপযোগী, ধর্মনিয়মানুসারে, স্পষ্টাক্ষরে, বিদ্যানুশীলন, স্বদেশানুরাগ (নব্য-বঙ্গের উৎপত্তি স্থিতি এবং গতি) ; তাৎপর্য্যার্থ, অনুমোদনোপযোগী, অধিকারায়ত্ত, প্রত্যভিমুখে (সভাপতির অভিভাষণ) ; আদরাধিক্য, চিরার্জ্জিত, বহ্বার্জ্জিত, বিপরীতাচরণ, বহুকালার্জ্জিত, কর্ত্তব্যানুযায়ী, বৃথায়াসপরায়ণ, সভ্যতানুরাগ, (মুখ্য এবং গৌণ) ; কার্য্যাভিসন্ধি (কাল্পনিক এবং বাস্তবিক দুই ভাবের দুইপ্রকার লোক) ; প্রতাপানল, কিঞ্চিন্মাত্র, রসনাগত, শুদ্ধান্তঃকরণ (সোনার কাটি রূপার কাটি) ; উত্তমাধম, আরক্তাভ্যন্তরে, অনেকানেক, অধিকারাভ্যন্তরে, ন্যায়ান্যায়, অঙ্কুরিতাবস্থা, বিজ্ঞানালোচনা, বেদোপনিষদ, কৃপাবলোকন, মুখাবলোকন, লুপ্তাবশিষ্ট, (উপসর্গের অর্থবিচার); ঈশ্বরানুরাগ, দেশানুরাগ, অন্তর্বিভাগ (সাধনা, প্রাচ্য ও প্রতীচ্য) ; নাট্যাভিনয়, উপহাসাস্পদ, ব্রহ্মোপাসক, কর্ম্মোদ্যম, চিরোন্নতিশীল, অজ্ঞানান্ধকার (আর্য্যধর্ম এবং বৌদ্ধধর্মের পরস্পর ঘাত-প্রতিঘাত এবং সংঘাত); নবাভ্যাগত, নস্যাচ্ছ, বেদাভ্যাস, প্রমাণাভাব, ভদ্রাভদ্র, কালাতিপাত, প্রত্যানয়ন, বিদ্বন্মণ্ডলী, দক্ষিণাভিমুখে (আর্য্যামি এবং সাহেবিয়ানা)।

(খ) দ্বিজেন্দ্রনাথ তাঁর রচনায় উল্লেখযোগ্য সংখ্যায় প্রবাদ বাক্যের ব্যবহার করেছেন। এর ফলে একদিকে তাঁর ব্যবহৃত গদ্য যেমন শাণিত হয়েছে, তেমনি বক্তব্যও অনেকাংশে লক্ষ্যভেদী হয়েছে—

(i) মাথা নাই তার মাথা ব্যথা—বর্তমানকালে যেহেতু বর্ণাশ্রম প্রথার মধ্যে কেবল ব্রাহ্মণই অবশিষ্ট রয়েছে, তিন বর্ণের মানুষ এক বর্ণে ক্রমে ঠেকেছে, তখন তিন বর্ণকে এক শব্দে জ্ঞাপন করার জন্য আর্য্য শব্দের সাহায্য বাঞ্ছা করাকে লেখক এই প্রবাদের সাহায্যে কতখানি অর্থহীন তা বুঝিয়েছেন। (আর্য্যামি এবং সাহেবিআনা)

(ii) মড়ার উপর খাঁড়ার ঘা— কেবল ব্রাহ্মণকেই আর্য্যের কোটায় অবরুদ্ধ করে রাখা হলে যে ব্রাহ্মণ এমনিতেই মৃতপ্রায় তার উপর তাকে অতিরিক্ত আঘাত করা হবে বোঝাতে লেখক প্রবাদটির সাহায্য নিয়েছেন। (আর্য্যামি এবং সাহেবিআনা)

(iii) বজ্রের বাঁধন ফস্কা গিরে—ধর্মশাসনের বেশি কড়াকড়িতে পরিণামে যে ভাল হয় না, তা বোঝাতেই লেখক এই প্রবাদটির ব্যবহার করেছেন। (সাধনা-প্রাচ্য ও প্রতীচ্য)

(iv) পুরোহিতকে দিয়ে কতকগুলি তন্ত্রোক্ত মন্ত্রতন্ত্র উচ্চারণ করানোর চেষ্টাকে লেখক 'রোজাকে দিয়া ভূত ঝাড়ানো'র প্রয়াস বলেছেন। (সাধন-প্রাচ্য ও প্রতীচ্য)

(v) ত্রিগুণতত্ত্বের আলোচনা প্রসঙ্গে লেখক মৎস্যের দৃষ্টান্ত দিয়েছেন। শুষ্ক পুষ্করিণীর তলদেশে অবস্থানরত জল পিয়াসী মৎস্যের স্বপ্নের জলে সাঁতার দিয়ে কিছু পরিমাণে সুখানুভূতি লাভকে লেখক 'দুধের সাধ ঘোলে মেটানো' বলেছেন। (সাধনা-প্রাচ্য ও প্রতীচ্য)

(vi) বাবা ও বাবু'র মধ্যেকার পার্থক্য যে শুধুই আক্ষর উচ্চারণগত এই পার্থক্য বোঝাতে কঠিন জ্যামিতিক প্রমাণের সহায়তা গ্রহণকে লেখক 'মশা মারতে কামান পাতা'র সঙ্গে তুলনা করেছেন। (বাবুর গঙ্গাযাত্রা)

(vii) 'বাবু' যে 'বাবা' শব্দের পাঠান্তর, সেটি যার জানা নেই, তার অবস্থাকে লেখক ভাবাতত্ত্ব বিদ্যার 'ক অক্ষর গোমাংসে'র সঙ্গে তুলনা করেছেন। (বাবুর গঙ্গাযাত্রা)

(viii) বাবুর গঙ্গাযাত্রার রাজনৈতিক চালের প্রসঙ্গে লেখক তাঁর অনভিজ্ঞতা জ্ঞাপনকালে বলেছেন 'আমার মতন গরীব আদার ব্যাপারীদের জাহাজের খবরে প্রয়োজনাভাব।'

(বাবুর গঙ্গাযাত্রা)

(ix) স্বদেশ প্রেমের যথাযথ পরিচয় না দিয়েই যে বা যারা তথাকথিত সার্বভৌমিক উদারতার স্বাক্ষর রাখতে বিশ্বব্যাপী সমদর্শিতা প্রদর্শনের প্রয়াস করেন, তাদের প্রসঙ্গে লেখক বলেছেন, 'গাছে না উঠতেই এক কাঁদি'। (সোনার কাটি রূপার কাটি)

(x) একটি প্রচলিত প্রবাদকে লেখক বিপরীত অর্থে ব্যবহার করেছেন : লোকে বলে বেল পাক্‌লে কাকের কি—আমি বলি কাক পাক্‌লে বেলের কি।

(সোনার কাটি রূপার কাটি)

(xi) সহজ সাধ্য কার্যাবলী সম্পাদন সূত্রে উপযুক্ত অভিজ্ঞতা সঞ্চয় করে তারপরে আয়াস সাধ্য কার্যাদিতে প্রয়াসী হতে হয়, এই উপদেশকেই লেখক পরিহাস করে বলেছেন, 'ছুঁচ হইয়া ঢুকিয়া ফাল হইয়া বাহির হইতে হয়'। (সভাপতির অভিভাষণ)

(xii) পণ্ডশ্রমের থেকে দূরে থাকা কর্তব্য বলতে গিয়ে লেখকের মন্তব্য, 'বহ্বারম্ভে লঘু ক্রিয়া'। (সভাপতির অভিভাষণ)

(গ) রবীন্দ্রনাথ দ্বিজেন্দ্রনাথ সম্পর্কে মন্তব্য করতে গিয়ে বলেছেন, 'বড়দাদা যেমন কথ্যভাবায় সহজ সরল করে প্রবন্ধ লিখতে পারেন, আমরা সেরূপ পারি না। এটা তাঁর স্বাভাবিক শক্তি।' বস্তুত এ বক্তব্যও আতিশয্য দুষ্ট নয়। দ্বিজেন্দ্রনাথ অনেক সময়েই একেবারে চলিত আদলে গদ্য লিখেছেন, এমনকি ক্রিয়াপদটিরও চলিত রূপ ব্যবহার করেছেন। আবার কোনো কোনো ক্ষেত্রে বাক্যের গঠন শৈলীটি চমৎকার ভাবে চলিত আদলে রচিত হয়েছে, ব্যতিক্রম থেকে গেছে ক্রিয়াপদগুলির সাধু ব্যবহার। কয়েকটি দৃষ্টান্ত উল্লিখিত হল—

(i) প্রকৃতি হচ্ছেন মাতা, জীবগণ হচ্চে প্রকৃতি মাতার পুত্র, এবং পরস্পরের ভ্রাতা।

(বিদ্যা এবং জ্ঞান)

(ii) সত্ত্বগুণের ধর্ম হচ্চে প্রকাশ, তমোগুণের ধর্ম্ম হচ্চে অপ্রকাশ, রজোগুণের ধর্ম্ম হচ্চে প্রকাশ হইতে অপ্রকাশ এবং অপ্রকাশ হইতে প্রকাশ, এইরূপ ছট্‌ফটানি। প্রকাশ হইতে অপ্রকাশে নাবা হচ্চে অনুলোম পদ্ধতি ; অপ্রকাশ হইতে প্রকাশে ওঠা হচ্চে প্রতিলোম পদ্ধতি।

(বিদ্যা এবং জ্ঞান)

(iii) একই ষোলো আনা একদিকে যেমন একটাকা, আর একদিকে তেম্নি চৌষট্টি পয়সা ; প্রভেদ কেবল এই যে, একটাকা মোট ষোল আনা ; চৌষট্টি পয়সা ভাঙ্গা ষোলো আনা।

(সাধনের সত্য)

(iv) যজ্ঞের অধিষ্ঠাত্রী দেবতা যজ্ঞেশ্বর হচ্চেন শিব কিম্বা মঙ্গল, সর্ব্ববিদ্যার অধিষ্ঠাত্রী দেবতা হচ্চেন সতী কিম্বা সত্তা-রূপিনী দেবী।

(আর্য্যধর্ম এবং বৌদ্ধধর্মের পরস্পর ঘাত প্রতিঘাত এবং সংঘাত)

(v) ..........ন্যায়শাস্ত্রের ন্যায়ই বলো, আর নীতিশাস্ত্রের ন্যায়ই বলো, নিজস্ব সম্পত্তির ভাব দুয়েরই গোড়া কথা। (উপসর্গের অর্থ বিচার)

(vi) Consciousness হচ্চে বীজ, বিষয় বুদ্ধি হচ্চে অঙ্কুর, বিজ্ঞান হচ্চে ডালপালা, প্রজ্ঞা হচ্চে ফল। (উপসর্গের অর্থ বিচার)

(vii) লোকে বলে বেল পাক্‌লে কাকের কি—আমি বলি যে, কাক পাক্‌লে বেলের কি। (সোনার কাটি রূপার কাটি)

(viii) ...... ভাষার প্রচলিত প্রথার উপরে বৈয়াকরণিক পণ্ডিতের পুঁথিগত বিদ্যার তর্জ্জন গর্জ্জন খাটে না। প্রচলিত প্রথাটিকে আপনারা কম লোক ঠাওরাইবেন না। প্রচলিত প্রথা ব্যাকরণও দিতে পারে। কে বলে যে, প্রচলিত প্রথা ব্যাকরণ মানে না? ব্যাকরণ খুবই মানে!

(সভাপতির অভিভাষণ)

(ix) সখীমণি ঘাটে জল তুল্‌তে গিয়েছিল—জল তুলে এনে আমাকে বল্লে যে, রাস্তায় লোকের ভীড় হয়েছে এম্নি যে, দুই দণ্ড তাকে পথের একধারে দাঁড়িয়ে থাকতে হয়েছিল, আর প্রজারা সবাই মিলে যা বলছিল, সেইখানে দাঁড়িয়ে দাঁড়িয়ে সব সে শুনেচে, তার চকের সাম্‌নে প্রধান মোড়োলেরাই বা কি, আর, খুচরো চাসা ভুসোরাই বা কি, সবাই মিলে বল্‌ছিল যে, তারা না খেয়ে মর্‌বে তবুও তারা এক টাকার সামগ্রী এক পয়সার বেশী দাম দিয়ে নেবে না। দেশ সুদ্ধ লোক না খেয়ে মচ্চে আমি তা চকে দেখ্‌তে পারব্ না, তার আগে যাতে তা আমাকে দেখ্‌তে না হয়, আমি তা না-খেয়েই হোক্ আর যা-খেয়েই হোক—যেমন করে হোক্—করে কম্মে চুকে নিশ্চিন্তি হব।(সাহিত্য সম্মিলনের সভাপতির অভিভাষণ)

(x) গোঁড়ার আর কোনো গুণ তাঁহাদের থাক্ বা না থাক্ তাহার প্রথম অক্ষরটি তাঁহাদের খুবই আছে— গোঁড়ামির গোঁটি তাঁহাদের খুবই আছে। কিন্তু বলিতে কি—জাত গোঁড়াদের গণ্ডির ভিতরে তাঁহাদের সে গোঁয়ের কোনো জারিজুরি খাটে না— সেখানে তাঁহারা কোনো গতিকে উপস্থিত হইলে, তাঁহাদের গোঁ একেবারেই ধোঁ হইয়া গিয়া তাঁহারা নিতান্তই ধোঁড়া বনিয়া যান। (সামাজিক রোগের কবিরাজি চিকিৎসা)

উপরের দৃষ্টান্তগুলি প্রমাণ করে কথ্য ভাষা রচনায় লেখকের পারদর্শিতাকে, ক্ষেত্র বিশেষে ক্রিয়াপদ ও সর্বনামপদের সাধুরূপ প্রত্যাহৃত হলে একেবারেই কথ্য ভাষার দৃষ্টান্তে পরিণত হতে পারত।

(ঘ) দ্বিজেন্দ্রনাথ এমন কিছু শব্দ ব্যবহার করেছেন যেগুলি ব্যবহারের চল তেমন ছিল না, বা আজও তেমন চল হয়নি। যেমন সাভাপত্য (সভাপতিত্ব বা সভাপতির কার্য অর্থে), অব্যাকৃত (অবিকৃত অর্থে) সভাপতির অভিভাষণ) ; বৈশদ্য (বিশদ করা অর্থে), বৈকারিক (বিকারের বিশেষণ) (মুখ্য এবং গৌণ ; বৈলাতিক (বিলাতের বিশেষণ কাল্পনিক এবং বাস্তবিক দুইভাবের দুইপ্রকার লোক) ; যথাকালিক (কাল অনুযায়ী) (নব্য-বঙ্গের উৎপত্তি স্থিতি এবং গতি) ; ধাতবিক (সামাজিক রোগের কবিরাজি চিকিৎসা) ; সার্বভৌনিক (সর্বজন ব্যবহৃত, প্রচলিত প্রথায় সিদ্ধ) (সভাপতির অভিভাষণ) ; নমস্কার্য্যা (নমস্কার লাভের যোগ্য)

(সভাপতির অভিভাষণ) ; ষড়যন্ত্রীতব্য (সভাপতির অভিভাষণ), শারীরিক (organic এর বাংলা) (সভাপতির অভিভাষণ) , আদরভাজন (আদরণীয়) (সভাপতির অভিভাষণ) ; সার্বদেশিক (বাবুর গঙ্গাযাত্রা) ; সম্মার্জক (সোনার কাটি রূপার কাটি)।

(ঙ) ভাববাচ্যের বাক্য ব্যবহারের দিকে লেখকের প্রবণতা লক্ষিত হয়।

(i) যন্ত্র এবং যন্ত্রাঙ্গগুলার দিশী প্রতিশব্দ যেখানে যত পাওয়া যায় সেগুলা আগে ত খুঁজিয়া পাতিয়া সংগ্রহ করা হোক ; বেদান্তবাগীশ মহাশয়কে বলা হোক্ যে, প্রত্যেকের এবং অনুমানের প্রণালী পদ্ধতি কোন্ দর্শনের মতে কিরূপ ; তাহা হইতে কাজ আদায় করিতে চেষ্টা করা হোক ; (সভাপতির অভিভাষণ)

(ii) অতএব, হুকুম হইল,--বাবুকে বেকসুর খালাস দেওয়া যায়। (বাবুর গঙ্গাযাত্রা)

(চ) দ্বিজেন্দ্রনাথ প্রায়শই ভাবগম্ভীর বিষয় নিয়ে আলোচনায় ব্রতী হয়েছেন, কিন্তু বিষয়ের গাম্ভীর্য রক্ষা করেও মাঝেমাঝেই তাঁর পরিহাসপ্রিয়তাকে অর্গলমুক্ত করে দিয়ে তাঁর রচনায় এক ভিন্নতর মাত্রাকে যুক্ত করেছেন। এই পরিহাসপ্রিয়তা নিছক উদ্দেশ্যহীন থাকেনি, কিংবা গুরুগম্ভীর বক্তব্য শোনায় অথবা পাঠে ক্লান্ত শ্রোতাকে অথবা পাঠককে তাৎক্ষণিক রিলিফ দেওয়ার উদ্দেশ্যেও সক্রিয় থাকেনি। স্নিগ্ধ রসিকতার মাধুর্যে একদিকে তাঁর যুক্তিকে অধিকতর গ্রহণযোগ্য করে তুলেছেন, অন্যদিকে তাঁর সম্ভাব্য বিরুদ্ধ পক্ষীয় মতের অসারতা প্রতিপন্ন করেছেন। আমাদের বক্তব্যের সমর্থনে কয়েকটি দৃষ্টান্তের উল্লেখ করা গেল—

(i) বলিতে কি—না পড়িয়া পণ্ডিতকে সংক্ষেপে N P P কে তত আমি ডরাই না—যত আমি ডরাই পুঁথি কণ্ঠস্থ করিয়া দিগ্‌গজ পণ্ডিতকে, PK D.P কে। (সভাপতির অভিভাষণ)

(ii) বাঙ্গালী-ইংরাজ, সংক্ষেপে বাঙরাজ, একপ্রকার উভচর জীব ; ইংরাজীতে যাহাকে বলে amphibious creative ইহারা চৌরঙ্গীর অন্তঃপাতী আঁদাড়ে-পাঁদাড়ে ঘুঁসড়িয়া থাকিয়া ঘুমের ঘোরে মনে করেন—"স্বর্গে আছি", কিন্তু সে যে স্বর্গ তাহা একপ্রকার ত্রিশঙ্কুর স্বর্গ—না দেশী, না বিলাতি। ব্যাংরাজের আর এক নাম—"বাঙ্গালী সাহেব"।

(সভাপতির অভিভাষণ)

(iii) ..:.. দেশ কাল পাত্র—বিবেচনাশূন্য অনুকরণের আর এক নাম হনুকরণ।

(কাল্পনিক এবং বাস্তবিক দুই ভাবের দুই প্রকার লোক)

(iv) বাঙ্গালীরা হ্যাট-কোট পরিলেই তাহাদের বক্তৃতাশক্তি আকাশ ছাপাইয়া উঠিবে—ইংরাজি সরস্বতী উপযাচিকা হইয়া তাহাদের রসনায় আড্ডা গাড়িবেন—ও তাঁহাকে তাড়াইয়া দিলেও তিনি সেখান হইতে নড়িবেন না। মহাত্মা রাজা রামমোহন রায় নিশ্চয়ই ঘরে দরজা বন্ধ করিয়া দিনের মধ্যে একবার করিয়া প্রত্যহই হ্যাট কোটি পরিতেন, নহিলে তিনি কখনই অত বড় একজন দেশবিখ্যাত লোক হইতে পরিতেন না।

(সোনার কাটি রূপার কাটি)

(v) ......' লামাঞ্চা নগরের বীরকেশরী ডনকুইক্‌সোট্ যতবার কোমর বাঁধিয়া পৃথিবী উল্টাইয়া দিতে গিয়াছেন, ততবার উল্টাইয়া পড়িবার মধ্যে তিনিই অশ্ব হইতে উল্টাইয়া পড়িয়াছেন—তা বই পৃথিবী এক তিলও উল্টায় নাই। এইরূপ করিয়া যখন তাঁহার সমুদয় দন্তগুলি একে একে অন্তর্ধান করিল তখন তিনি দর্পণে আপনার ভগ্নদণ্ড চপেটিত কপোল মুখখানি নিরীক্ষণ করিয়া আপনিই আপনার নাম দিলেন "বিষণ্ণ মুখাকৃতি বীর" (Knight

of the sorrowful figure! রোগ তো আর গায়ে ফলে না!

(আর্যামি এবং সাহেবিআনা)

(ছ) দ্বিজেন্দ্রনাথ ঠাকুরের একটি গুরুত্বপূর্ণ প্রবণতা হল নিজের বক্তব্যকে সুপরিস্ফুট করতে উপযুক্ত দৃষ্টান্তের সহায়তা গ্রহণ। বস্তুত গুরুগম্ভীর তাত্ত্বিক বিষয়গুলির আলোচনা এইসব দৃষ্টান্তের অবতারণায় অনেক বেশি আস্বাদনীয় যেমন হতে পেরেছে, তেমনি এক ধরনের বৈচিত্র্যের সমাবেশ ঘটায় রচনায় অন্যবিধ সৌকর্য সাধিত হয়েছে। সর্বোপরি বক্তব্যও তাঁর পরিস্ফুট হয়েছে। যেমন—

পারিভাষিক সমিতির কাজ কেন যথাযথভাবে চলছে না তার কারণ দর্শাতে গিয়ে দ্বিজেন্দ্রনাথ বললেন—

(i) সমিতি সূতা পাইলে কাপড় বুনিতে পারেন কিন্তু সূতা পাকাইতে জানেন না ; ব্রাহ্মণ পণ্ডিতবর্গ কাপড় বুননের জন্য সূতা পাকাইতে পারেন, কিন্তু কাপড় বুনিতে জানেন না। দুইদল পৃথক থাকিলে দোঁহারই হস্ত অসাড় হইয়া যায় ; দুইদল জোটবদ্ধ হইলে দোঁহারই কার্য্য সুচারুরূপে চলিতে পারে। (সভাপতির অভিভাষণ)

(ii) ......প্রত্যেক সংবাদপত্র সম্পাদকের কলমদানে দুইটি করিয়া কলম থাকে—তাহা ও সোনার কাটি, রূপার কাটি। একটি লেখনী বা রসনা জ্যান্ত মানুষকে বা সমাজকে মারিয়া রাখিবার গুণ জানে—সেইটি রূপার কাটি। আর একটি লেখনী বা রসনা মৃত মনুষ্যকে বা সমাজকে বাঁচাইয়া তুলবার গুণ জানে—সেইটি সোনার কাটি। (সোনার কাটি রূপার কাটি)

(iii) একই প্রকার কর্মেন্দ্রিয়ের অঙ্কুর যেমন মৎস্য দেহে পাকনা-রূপে, পক্ষি-দেহে ডানা-রূপে, এবং মানব-দেহে হস্তরূপে পরিণত হয়, তেমনি খুব সম্ভব যে, বি উপসর্গের গোড়ার অর্থ বিভিন্ন অবস্থা গতিকে বিভিন্ন শাখা-অর্থে পরিণত হইয়াছে।

(উপসর্গের অর্থ-বিচার)

(iv) বালকেরা জলশূন্য ক্ষুদ্র কলসীতে করিয়া পুতুলের মাথায় জল ঢালিবার সময় মুখে ঘট্‌ঘট্ শব্দ করে, কেননা তাহা না করিলে "জল ঢালা হইতেছে" এ বৃত্তান্তটি একেবারেই অপ্রমাণ হইয়া যাইবে! এইরূপ যুক্তি কৌশলের বশবর্ত্তী হইয়াই দুই একজন বাঙ্গালী সাহেব কথায় কথায় ইংলণ্ডকে হোম্ বলিয়া নির্দেশ করেন, কেননা তাহা না করিলে তিনি যে বাঙ্গালী নহেন কিন্তু প্রকৃতপক্ষেই সাহেব—এ বৃত্তান্তটি প্রমাণাভাবে মারা পড়িয়া যাইবে!

(আর্যামি এবং সাহেবিআনা)

(v) ভূতকালের স্মরণ এবং ভবিষ্যতের উন্নতি, এ দুয়ের মধ্যস্থলে বর্ত্তমানের সাধনা। পর্বত হইতে যেমন নদী উপত্যকায় নামিয়া আসে, ভূতকালের স্মরণ তেমনি আপনা-আপনি বর্ত্তমান নামিয়া আসে,— (সাধনা—প্রাচ্য ও প্রতীচ্য)

(vi) আমাদের দেশ একটা প্রকাণ্ড রথ ; তার সারথী হচ্চে সেকেলে শাস্ত্র, আর অশ্ব হচ্চে লোকাচার। সারথীটি বার্দ্ধক্যের বশতাধীনে এমনি অথর্ব হইয়া পড়িয়াছেন যে, তিনি অশ্বকে চালান কিম্বা অশ্ব তাঁহাকে চালায়—তাহা বলা কঠিন! (সাধনা—প্রাচ্য ও প্রতীচ্য)

(vii) ক্ষুদ্র ব্রহ্মাণ্ডের নৌকার হাল্ বিদ্যা-বুদ্ধিরূপী আনাড়ি মাঝির হস্তে সঁপিয়া না দিয়া জ্ঞানকে কাণ্ডারী পদে নিযুক্ত করা কর্ত্তব্য ; (বিদ্যা এবং জ্ঞান)

(viii) জ্ঞান হচ্চে নিয়ামক— যেমন হিতাহিত জ্ঞান কর্ত্তব্য—কার্য্যের নিয়ামক ; প্রেম

হচ্ছে উদ্দীপক— যেমন স্ত্রীপুত্রের প্রতি ভালবাসা অর্থাগমের উপায়-চিন্তার এবং উপায়-চেষ্টার উদ্দীপক ; কর্মোদ্যম হচ্ছে পরিচালক বা আয়োজক—যেমন উদ্যমশীল বণিক নগর—গ্রামে কৃষিজাত শস্যের পরিচালক।

(আর্যাধর্ম এবং বৌদ্ধধর্মের পরস্পর ঘাত-প্রতিঘাত এবং সংঘাত)

(জ) পৌরাণিক আখ্যানের রূপকধর্মিতা বিশ্লেষণে দ্বিজেন্দ্রনাথকে বিশেষ আগ্রহী ও তৎপর দেখা গেছে। তাঁর এইসব রূপক বিশ্লেষণ সকলের পক্ষে যে গ্রহণযোগ্য হবে তা হয়ত নয়, কিন্তু দ্বিজেন্দ্রনাথের স্বাধীন চিন্তার পরিবাহী, এবং মননশীলতার পরিচায়ক তাতে সন্দেহ নেই—

(i) যজ্ঞের অধিষ্ঠাত্রী দেবতা যজ্ঞেশ্বর হচ্চেন শিব কিনা মঙ্গল ; সর্ববিদ্যার অধিষ্ঠাত্রী দেবতা হচ্চেন সতী কিনা সত্য-রূপিনী দেবী। অতএব শিবের সহিত সতীর বিবাহ আর কিছু না— মঙ্গলের সহিত সত্যের বিবাহ।

(আর্যাধর্ম এবং বৌদ্ধধর্মের পরস্পর ঘাত-প্রতিঘাত এবং সংঘাত)

(ii) শিবের নামই যজ্ঞেশ্বর। যজ্ঞেশ্বর হইয়া তিনি যে যজ্ঞভঙ্গ করিলেন-এর অর্থ কি আমাকে বুঝাইয়া দেও! অর্থ খুবই স্পষ্ট। শিব যে কারণে কামকে ভস্ম করিলেন সেই কারণেই কাম-প্রধান যজ্ঞ ভঙ্গ করিলেন।

(আর্যাধর্ম এবং বৌদ্ধধর্মের পরস্পর ঘাত-প্রতিঘাত এবং সংঘাত)

(iii) .....শ্রীকৃষ্ণ যৌবনে পদার্পণ করিতে না করিতেই কালীয়—নাগকে (অর্থাৎ সর্পের উপাসক কোন বলবান অনার্য জাতিকে) দমন করিয়া আপনার বীরত্বের পরিচয় দিয়াছিলেন।

(আর্যাধর্ম এবং বৌদ্ধধর্মের পরস্পর ঘাত-প্রতিঘাত এবং সংঘাত)

(iv) বকাসুরের চঞ্চু বিস্ফারিত করা এবং জরাসন্ধকে দুই চির করিয়া বিভক্ত করা—দুইই আর কিছু না—ইংরাজীতে যাহাকে বলে শত্রুর রাজ্যকে দুই বিরোধী partyতে split করা এবং আমাদের দেশের রাজনীতি-শাস্ত্রে যাহাকে বলে ভেদ উৎপাদন করা।

(আর্যাধর্ম এবং বৌদ্ধধর্মের পরস্পর ঘাত-প্রতিঘাত এবং সংঘাত)

(ঝ) বেশ কিছু রচনাতেই দ্বিজেন্দ্রনাথের স্বাজাত্য প্রেমের পরিচয় মেলে। তিনি দেশীয় সংস্কৃতি ঐতিহ্যের প্রতি ছিলেন শ্রদ্ধাশীল, অপরপক্ষে অন্তর দিয়ে ঘৃণা করতেন অন্ধ অনুচিকীর্ষাকে। তাই বলে তিনি সংকীর্ণ দেশপ্রেমের দহে নিজেকে আবদ্ধ রাখেন নি। বিদেশীয় যা কিছু ভাল, গ্রহণ যোগ্য তা গ্রহণে তাঁর কোনো আপত্তি ছিল না। তাঁর মতে, '.....মুখ্যরূপে স্বজাতীয় ভাব এবং গৌণরূপে বিজাতীয়ভাব অনুশীলন করিলেই বাঙ্গালীদের মঙ্গল হইবে।' রামমোহন প্রবর্তিত একেশ্বরবাদের স্বপক্ষে বলতে গিয়ে লেখক তাঁর দেশানুরক্তির পরিচয় দিয়ে বললেন—

(i) একেশ্বর-বাদের জয়-ধ্বজার অধীনেই হিন্দু-মুসলমান বাঙালি যোদ্ধা শিখ প্রভৃতি ভারতবর্ষের বিভিন্ন জাতিরা এক মা-বাপের সন্তান হইয়া পুনর্জন্ম লাভ করিতে পারে, মাতা-ভারতভূমি।

(সাধনা—প্রাচ্য ও প্রতীচ্য)

(ii) হিন্দুস্থানী মুসলমানেরা ধর্মেই কেবল মুসলমান—কিন্তু জাতিতে ভারতবর্ষীয়। এখন আবার হিন্দু মুসলমানের মধ্যে জিত— জেতা সম্বন্ধ নাই, সুতরাং এখন মুসলমানেরা কোনো হিসাবেই আমাদের পর নহে। তাহাদের দেশ হিন্দুস্থান—ভাষা এবং পরিচ্ছদ হিন্দুস্থানী,—

এবং উভয়েই আমরা হিন্দু জাতি। (সোনার কাটি রূপার কাটি)

(iii) আমি অনেক বৎসর ধরিয়া হিন্দুসমাজের বিকারের পূর্বলক্ষণ দেখিয়া অন্তরে অন্তরে ক্রন্দন করিয়াছি—আজ প্রকাশ্যে ভ্রাতৃগণের সমক্ষে ক্রন্দন করিয়া হৃদয়ের চির-সঞ্চিত বেদনার ভার-লাঘব করিলাম মাত্র)। (সোনার কাটি রূপার কাটি)

ক্ষেত্রবিশেষে লেখক কিঞ্চিৎ বাড়াবাড়ি করে ফেলেছেন। স্বাজাত্যবোধের আতিশয্যে মধুসূদন কর্তৃক 'তিলোত্তমা সম্ভবে' বাজপক্ষীকে 'পক্ষরাজ' বলায় তিনি প্রতিবাদ করেছেন।

(ঞ) দ্বিজেন্দ্রনাথ ঠাকুর ছিলেন, অধ্যাত্ম জগতের মানুষ। এককথায় তাকে আমরা ভগবত প্রেমী বলতে পারি। ঈশ্বরপ্রাণতা তাঁর সত্তার অবিচ্ছেদ্য অঙ্গ। নানা উপলক্ষ্যেই তাঁর সেই ঈশ্বর-বিশ্বাসের অকপট ও আন্তরিক প্রকাশ ঘটেছে।

(i) ...... পরমেশ্বর আমাদের কাণ্ডারী — কি ভয়। রাত্রি প্রভাত হইবে—তরঙ্গের উদ্দাম অবসান হইবে—ঘূর্ণাবর্ত ঘোর পশ্চাতে পড়িয়া থাকিবে— নৌকা বিঘ্ন বাধা অতিক্রম করিয়া শান্তির কূলে উপনীত হইবে—ধন্য পরমাত্মার করুণা, ধন্য পরমাত্মার প্রেম, ধন্য পরমাত্মার মহীয়সী শক্তি। (আর্যধর্ম এবং বৌদ্ধ ধর্মের পরস্পর ঘাত প্রতিঘাত এবং সংঘাত)

(ii) মঙ্গলালয় পরমেশ্বরের অসীম করুণায় আমি আমার নির্জীব হৃদয়ে ব্রহ্মজ্ঞানের যেটুকু অগ্নিস্ফুলিঙ্গ অনেক সাধ্যসাধনা করিয়া ধরাইয়াছি, তাহা সাধ্যানুসারে আপনাদের সমক্ষে অনাবৃত করিলাম।' (আর্যধর্ম এবং বৌদ্ধ ধর্মের পরস্পর ঘাত প্রতিঘাত এবং সংঘাত)

দ্বিজেন্দ্রনাথ ঠাকুর প্রবন্ধ রচনার সময়ে একটা অন্তরঙ্গতার পরিবেশ রচনা করতেন, প্রবন্ধ রচনায় তাঁকে আলাপচারিতার ঢং অনুসরণ করতে দেখা গেছে। ফলে শ্রোতা কিংবা পাঠকের সঙ্গে তাঁর যেন এক ধরনের সম্পর্ক স্থাপিত হত। এতে শ্রোতা বা পাঠক অনেক বেশি মনোযোগী হতে বাধ্য হন। দ্বিজেন্দ্রনাথের রচনার আর একটি বৈশিষ্ট্য নিশ্ছিদ্র যুক্তির সমাবেশ ঘটানো। একজন প্রতিপক্ষকে কল্পনা করে নিয়ে তার সম্ভাব্য প্রশ্নাবলী অথবা যুক্তির উল্লেখ করে তিনি নিজস্ব যুক্তির জাল বিস্তারে প্রয়াসী হতেন। তবে কোনো কোনো বিষয়ে তাঁর দুর্বলতা প্রকাশ পেয়েছে—বাঙালীয়ানা, হিন্দুত্ব, ব্রাহ্মসমাজ প্রভৃতির প্রসঙ্গে বিশেষ ভাবে তা ধরা পড়েছে। আর তাঁর দুর্বলতা ছিল দর্শন তত্ত্বের আলোচনায়। অনেক সময়েই তিনি অপ্রাসঙ্গিকভাবে দার্শনিক তত্ত্বের অবতারণা ঘটিয়ে তার আলোচনায় ব্রতী হয়েছেন। প্রসঙ্গ থেকে তাঁকে প্রসঙ্গান্তরে চলে যেতে দেখা গেছে। সর্বোপরি বক্তব্য বিষয়কে sound যুক্তির উপর প্রতিষ্ঠিত করতে গিয়ে কিছু অতিকথন করে ফেলেছেন ক্ষেত্র বিশেষে। তবু এতৎসত্ত্বেও প্রাবন্ধিক ও গদ্যশিল্পী রূপে দ্বিজেন্দ্রনাথের গুরুত্বপূর্ণ ভূমিকা অনস্বীকার্য। সমালোচকের ভাষায়, 'দ্বিজেন্দ্রনাথের গদ্যরীতির বৈশিষ্ট্য ছিল। একদিকে তাহাতে যেমন বঙ্কিমচন্দ্রের প্রভাব নাই তেমনি আর দিকে তাহা প্রতিভাময় কনিষ্ঠ ভ্রাতার প্রভাব হইতেও মুক্ত। ঐ গদ্যরীতি একেবারে তাঁহার নিজস্ব। যে মন লজিক ও কল্পনার সমাবেশে গঠিত, এ গদ্যরীতি তাহারই সৃষ্টি।'

'দেখিয়া শিখিব কি ঠেকিয়া শিখিব' প্রবন্ধটির প্রকাশকাল ২০ ডিসেম্বর, ১৯০৮। স্বল্প দৈর্ঘ্যের রচনা। লেখক কল্পিত এক চরিত্রের অবতারণা করে পরস্পরের কথোপকথনের ভঙ্গীতে প্রবন্ধটি রচনা করেছেন। লেখাটিতে লেখকের ইতিহাস জ্ঞানের পরিচয় লভ্য। লেখক স্বাধীনতা ও স্বরাজকে সমগোত্রীয় বলে অভিহিত করেছেন। তবে স্বরাজ লাভের জন্য ধর্ম নির্ভর হওয়ার উপরেই লেখক গুরুত্ব আরোপ করেছেন। ধর্মভ্রষ্ট হওয়ার কারণে ফরাসী

বিপ্লবে আকাঙ্ক্ষিত পরিণতি লাভ ঘটল না বলে লেখকের অভিমত। বিধি ও অবিধি পর্যায়ে লেখক কর্তব্য অকর্তব্য নির্দেশ করেছেন। আধ্যাত্মিকতার উপরেই তিনি সর্বাধিক গুরুত্ব আরোপের পক্ষপাতী। স্বদেশী আন্দোলনের উত্তেজনা যখন চরমে বঙ্গীয় যুবকেরা যখন আত্মবিস্মৃত হয়ে চরম বিনাশের পথে, তখন লেখক এই প্রবন্ধটি লেখেন প্রবাসী পত্রিকায়।

'আর্য্যামি এবং সাহেবিআনা' প্রবন্ধটি ১৩৯৭ বঙ্গাব্দে চৈতন্য লাইব্রেরীতে অনুষ্ঠিত বিশেষ অধিবেশনে পঠিত। এটির প্রকাশকাল ৯ই সেপ্টেম্বর, ১৮৯০। এই প্রবন্ধে লেখক ব্রাহ্মণদের সমালোচনা করেছেন, 'এক্ষণকার ব্রাহ্মণ পণ্ডিত সম্প্রদায়ের মস্তকের উপরি অঞ্চলে শিখা দেদীপ্যমান কিন্তু তাহার ভিতর অঞ্চলে শাস্ত্র চিন্তার পরিবর্তে অন্নচিন্তা বলবতী। তাছাড়া ক্ষত্রিয় ও বৈশ্যের পরিণতিও আলোচিত হয়েছে। ম্যাক্সমূলার বর্ণিত আর্য এবং অমরকোষে উল্লিখিত আর্য্যের স্বাতন্ত্র্য লেখক কর্তৃক প্রদর্শিত হয়েছে। চার ধরনের আর্যের কথা লেখক বলেছেন বৈদিক, পৌরাণিক, বৈজ্ঞানিক এবং সঙ আর্য। লেখকের মতে এদেশে যাঁরা আর্যোচিত কর্ম সম্পাদন করেছেন তাঁরা হলেন রামমোহন, বিদ্যাসাগর। অপরপক্ষে যারা শূন্যগর্ভ আস্ফালনে সোচ্চার তাদের আচরণকে বলেছেন 'আর্য্যামি'। আর্য্যামি রোগের সূত্রের সন্ধান করে লেখক প্রতিবিধানেরও উল্লেখ করেছেন।

'সোনার কাটি রূপার কাটি' প্রবন্ধটি বউবাজারস্থিত সাবিত্রী লাইব্রেরীর ১২৯১ সালের ২৯শে মাঘের অধিবেশনে পঠিত। এটির প্রকাশকাল ২রা জুন, ১৮৮৫ খ্রীষ্টাব্দ। লেখক রূপকথার সোনার কাটি রূপার কাটির রূপকে হিন্দু সমাজের বিকার নাশের পন্থা নির্দেশ করেছেন। প্রবন্ধটির শুরুতে লেখক রূপকথা শোনার পরিবেশ এবং রূপকথায় আগ্রহী শ্রোতার ভূমিকার উল্লেখ করে চমৎকার প্রেক্ষাপটটি রচনা করেছেন। আমাদের তথাকথিত সংস্কারগুলি সম্পর্কিত সমালোচকদের ভ্রান্ত ধারণার নিরসন ঘটিয়েছেন। বাঙ্গালী রাক্ষসীর হাঁক ডাকের সঙ্গে ইংরাজ রাক্ষসের হাঁক ডাকের সাদৃশ্যমূলক উল্লেখে প্রবন্ধটিতে এক ভিন্নমাত্রা যুক্ত হয়েছে। তথাকথিত ইংরেজিয়ানার সমালোচনায় মুখর হয়েছেন লেখক। তাঁর মাতৃভাষা প্রীতির পরিচয়ও প্রবন্ধটিতে লভ্য।

'বাবুর গঙ্গাযাত্রা' লঘু চালে রচিত। জ্যামিতিক পদ্ধতিতে লেখক তাঁর বক্তব্য কে উপস্থাপিত করেছেন। সিদ্ধান্ত প্রমাণ, প্রশ্ন, উত্তর, পর্যায়গুলি রক্ষিত হয়েছে। বাঙ্গালীদের অন্ধ অনুচিকীর্ষা সমালোচিত হয়েছে, বিশেষতঃ অন্ধ সাহেবিয়ানা। বাঙ্গালী সাহেবকে লেখক বলেছেন 'ব্যাং' বা 'কাঙ্গালী সাহেব'। যা কিছু দেশীয় তাকে অবজ্ঞা করার যে এক ধরনের মানসিকতা লেখক তার অসারত্ব প্রমাণে সচেষ্ট।

'সামাজিক রোগের কবিরাজি চিকিৎসা' প্রবন্ধে লেখক ইয়ং বেঙ্গল এবং রক্ষণশীল হিন্দুসমাজের দোষ ক্রটির উল্লেখ করে সেগুলি থেকে মুক্ত হবার পরামর্শ দিয়েছেন। ইয়ংবেঙ্গলদের দোষ বলতে লেখক স্বেচ্ছাচারিতা, ঔদ্ধত্য এবং স্বদেশ সম্পর্কিত অনভিজ্ঞতাকে বুঝিয়েছেন, অপরপক্ষে রক্ষণশীল হিন্দুসমাজের নির্বিচার গতানুগতিকতায় বিশ্বাস, অকর্মণ্য কৌলিক দাম্ভিকতা এবং উনবিংশ শতাব্দীর বিজ্ঞান ও শিল্প সম্পর্কিত অনভিজ্ঞতাকে নির্দেশ করেছেন। শুধু দু'পক্ষের ক্রটি গুলিকেই নির্দেশ করেননি লেখক। দুই শ্রেণীর মানুষের গুণাবলীরও উল্লেখ করেছেন। ইয়ংবেঙ্গলদের স্বাধীন চিন্তা, স্বাধীন চেষ্টা এবং উনবিংশীয় শতাব্দীর, বিজ্ঞান ও শিল্পের রসগ্রাহিতা ; অন্যপক্ষে সংরক্ষণশীল হিন্দুসমাজের গুরুজনদের প্রতি শ্রদ্ধা, স্বজন প্রিয়তা এবং স্বদেশীয় সদাচারের প্রতি আস্থা—উভয়পক্ষের গুণাবলীকে গ্রহণের দ্বারাই বঙ্গ সমাজের উন্নতি বিধানের পরামর্শ দিয়েছেন।

'সোনায় সোহাগা' প্রবন্ধে লেখকের বক্তব্য স্বজাতীয় সভ্যতার সব কিছুকে বাতিল করে—

অন্য দেশীয় সভ্যতাকে তার স্বর্ণাভাষিক্ত করা অপপ্রয়াসেরই নামান্তর। তাঁর মতে নব্য-বঙ্গের উৎপত্তির মূল ইংরেজী এবং বাঙ্গালী সভ্যতার সমন্বয়, স্থিতির মূল ব্রাহ্মসমাজ এবং গতির মূল ইংরেজি বিদ্যালয়। রামমোহন রায়ের অবদানকে লেখক সশ্রদ্ধচিত্তে স্মরণ করেছেন।

'মুখ্য এবং গৌণ' প্রবন্ধে বঙ্গ সমাজের অবস্থার উন্নতি কিরূপে সম্ভব, লেখক সেই সম্পর্কে আলোকপাত করেছেন। তিনি পরামর্শ দিয়েছেন বাঙ্গালীদের মনুষ্যত্ব রক্ষা করার, দ্বিতীয়ত বাঙ্গালীকে তার বাঙ্গালীত্বও রক্ষা করতে হবে। সার্বভৌমিক ভাব এবং জাতীয় ভাবের মধ্যে সামঞ্জস্য রক্ষার উপরে লেখক গুরুত্ব আরোপ করেছেন। মুখ্যরূপে স্বজাতীয় ভাব এবং গৌণরূপে বিজাতীয় ভাবের অনুশীলন কাম্য। স্বাধীনতা লাভের জন্য উপায় অবলম্বন আবশ্যক। লেখকের মতে অবশ্য আধ্যাত্মিক স্বাধীনতাই প্রকৃত স্বাধীনতা। সকল স্বাধীনতার মূল এটিই।

দ্বিজেন্দ্রনাথের মতে লক্ষ্য এবং উপায়ের মধ্যে যে সম্বন্ধ, মুখ্য এবং গৌণের মধ্যেও সেই সম্বন্ধ। হৃদয়ের সভ্যতা লেখকের মতে মুখ্য সভ্যতা, অন্যদিকে আর সব সভ্যতা গৌণ। অথবা আমাদের মুখ্যকে ত্যাগ করে গৌণকে আশ্রয় করা অনুচিত।

'নানা চিন্তা' গ্রন্থটির প্রকাশকাল ১৩২৭। দিনেন্দ্রনাথ ঠাকুর কর্তৃক প্রকাশিত। এই গ্রন্থভুক্ত রচনাগুলি হল সাধনা-প্রাচ্য ও প্রতীচ্য, বিদ্যা ও জ্ঞান, সাধনের সত্য, আর্যধর্ম এবং বৌদ্ধধর্মের পরস্পর ঘাত প্রতিঘাত এবং সংঘাত, সভাপতির অভিভাষণ, উপসর্গের অর্থ বিচার এবং দেখিয়া শিখিব কি ঠেকিয়া শিখিব। গ্রন্থভুক্ত রচনাগুলির অধিকাংশই নানা সভায় পঠিত হয়েছিল। প্রথম প্রবন্ধে প্রাচ্য ও প্রতীচ্যের সাধনার মধ্যেকার পার্থক্য উল্লিখিত হয়েছে। প্রতীচ্যে যেখানে দেশানুরাগকে সর্বোচ্চ স্থান দেওয়া হয়, প্রাচ্যে তৎপরিবর্তে স্থান পায় কুলানুরাগ। প্রতীচ্য কুলানুরাগের বিরুদ্ধে সংগ্রাম করে দেশানুরাগকে স্থাপন করেছে। বিস্মৃত হলে চলবেনা যে কুলানুরাগ দেশানুরাগের নিম্নতন পর্যায়ের। এদেশে দেশানুরাগ সঞ্চারিত হয় নি, নিছক প্রতীচ্যের প্রভাবে পেট্রিয়ট হবার সাধ জেগেছে অনেকের মধ্যে। লেখকের পরামর্শ, ভগবদ্ভক্তি এবং বৈরাগ্যের পথ অবলম্বন করেই আমরা আমাদের লক্ষ্যে উপনীত হতে সক্ষম হব। দেশানুরাগের উপরে অবস্থান ঈশ্বরানুরাগের। দেশানুরাগ যেখানে বাহুবলে দেশ জয় করে, সেখানে ঈশ্বরানুরাগ হৃদয়ের অনুরাগে পৃথিবী জয় করেন। ভগবদ্ভক্তি এবং বৈরাগ্য লেখক ভগবদ্গীতার অনুসরণে আয়ত্ত করার উপদেশ দিয়েছেন, জোর দিয়েছেন নিষ্কাম সাধনার উপরে, যার জীবন্ত প্রমাণ রামমোহন।

'বিদ্যা এবং জ্ঞান' প্রবন্ধে একাধারে যাঁরা বিদ্বান এবং জ্ঞানী তাঁদের 'সোনায় সোহাগা' বলেছেন। বিদ্যা এবং জ্ঞানের মধ্যেকার পার্থক্য লেখক নির্দেশ করেছেন, তৎসহ বিদ্যা ও জ্ঞানের দুই বিভিন্ন পথের ঠিকানাও তিনি নির্দেশ করে দিয়েছেন। লেখক বলেছেন বিদ্যা নানা, তাছাড়া ভিন্ন ভিন্ন বিদ্যা ভিন্ন ভিন্ন সত্যের অনুশীলনে রত, কিন্তু জ্ঞান এক আর সেই জ্ঞানের লক্ষ্যও এক, পথও তার একটিই। জ্ঞানের লক্ষ্য এক অদ্বিতীয় মূল সত্তা এবং তার একটি পথ হল অধ্যাত্মযোগের সাধন। বিদ্যার পথ যেখানে অন্বয় ব্যতিরেকের, সেখানে জ্ঞানের হল যোগের পথ। অবিমিশ্র বিদ্যায় অন্তরাত্মার গভীরতম আকাঙ্ক্ষার নিবৃত্তি হয় না, চিত্তশুদ্ধির মাধ্যমে ব্রহ্মজ্ঞানে অধিকার জন্মায়, সেই অধিকারেই পরমাত্মার দর্শন লাভ সম্ভব।

'সাধনের সত্যে' লেখক সাধনের সত্য সম্পর্কে আলোকপাত করেছেন। প্রাচীন তত্ত্বজ্ঞান শাস্ত্রানুসারে ধ্বনিস্ফূর্তি ওঙ্কার, তেজস্ফূর্তি বরণীয় ভর্গঃ এবং জ্ঞানস্ফূর্তি ধী—এই নিয়েই অখণ্ড পরিপূর্ণ সমগ্র সত্তা।

'আর্যধর্ম এবং বৌদ্ধধর্মের পরস্পর ঘাত-প্রতিঘাত এবং সংঘাত' প্রবন্ধটি বোধবর্মার গ্রন্থভুক্ত রচনাগুলির মধ্যে সর্বাপেক্ষা গুরুত্বপূর্ণ। কারণ এই রচনায় লেখকের মননশীলতা, পাণ্ডিত্য যুক্তিবোধের সর্বোত্তম প্রকাশ ঘটেছে। তাঁর শাস্ত্রীয় জ্ঞান এবং দর্শন জ্ঞানেরও স্বতঃই প্রকাশ ঘটেছে। লেখক প্রচলিত নানা পৌরাণিক আখ্যানের রূপক ভেদ করে অন্তর্লীন সত্যকে আবিষ্কার করেছেন। বুদ্ধের আবির্ভাব কালের প্রেক্ষিতটি বস্তুগত দৃষ্টিতে উপস্থাপিত। তাঁর ভূমিকা ও গৌরবও বিশ্লেষিত হয়েছে যথাযথভাবে। লেখকের মতে 'বুদ্ধদেব পৃথিবীর মধ্যে একজন সর্বোচ্চশ্রেণীর ধর্মবীর'। কেন বুদ্ধদেব ঈশ্বর প্রসঙ্গে-পরাঙ্মুখ ছিলেন, কেনই বা তিনি পরম নির্বাণের পথের পথিক হননি, লেখক সেসব ব্যাখ্যা করেছেন। কেন বৌদ্ধরা বুদ্ধের পরবর্তী কালে অবলোকিতেশ্বর, অমিতাভ বুদ্ধ এবং আদি বুদ্ধের কল্পনা করেন, অন্যদিকে বৌদ্ধধর্মের গণ্ডীর মধ্যে কেমন করে বীভৎস তান্ত্রিক ক্রিয়াকাণ্ডের অনুপ্রবেশ ঘটল, ইতিহাস সে ব্যাপারে নীরবতা অবলম্বন করলেও লেখক যুক্তির সাহায্যে তার ব্যাখ্যা করেছেন। বৌদ্ধশাস্ত্রের সঙ্গে বেদান্ত দর্শন এবং সাংখ্য দর্শনের ঐক্যও প্রদর্শিত হয়েছে। ব্রাহ্মণ্য আধিপত্য যখন বিপন্ন তখন পরশুরাম, শ্রী রামচন্দ্র এবং শ্রীকৃষ্ণ পৌরাণিক ইতিহাসের তিনটি মুখ্য সন্ধিক্ষণে তাঁদের কিরূপে আবির্ভাব ঘটে এবং আধিপত্য বিস্তার করেন তার চমকপ্রদ ইতিহাস বর্ণিত হয়েছে।

'সভাপতির অভিভাষণ'টি বঙ্গীয় সাহিত্য পরিষদের বার্ষিক অধিবেশনে পঠিত। তখন দ্বিজেন্দ্রনাথ ঠাকুর সাহিত্য পরিষদের সভাপতি। এই প্রবন্ধে লেখক সাহিত্যপরিষদ গৃহীত কর্মসূচীর যেমন পর্যালোচনা করেছেন, তেমনি পরিষদের করণীয় কি সে বিষয়েও উল্লেখ করেছেন। লেখক প্রস্তাব করেছেন একটি 'বঙ্গভাষার ব্যাকরণ ও অভিধান সঙ্কলনে'র, বৈজ্ঞানিক ও দার্শনিক ভাষার পরিভাষা সঙ্কলনের, উত্তম অনুবাদ গ্রন্থের এবং বিজ্ঞান ইতিহাস কাব্য প্রভৃতির আলোচনা ও সেই সেই বিষয়ক উৎকৃষ্ট গ্রন্থাদির প্রকাশ বিষয়ে। প্রবন্ধটিকে একটি গঠনমূলক প্রস্তাব বলা চলে।

'উপসর্গের অর্থবিচার' প্রবন্ধটি লেখকের অন্যবিধ পরিচয় বহন করে। প্র, পরা, বি, সং প্রভৃতি উপসর্গগুলির অর্থ বিচারে প্রয়াসী হয়ে লেখক তাঁর শব্দ বিদ্যায় পারদর্শিতার পরিচয়টিকে প্রতিষ্ঠিত করেছেন। এই প্রবন্ধে লেখক তাঁর গভীর জ্ঞানের পরিচয় দিয়েছেন। Scholastic Deduction এবং Baconian Induction এই দ্বিবিধ পদ্ধতি অনুসৃত হয়েছে প্রবন্ধটিতে। তবে তুলনামূলক ভাবে লেখক ঈপ্সিত সাফল্যলাভ করেছেন শেষোক্ত পদ্ধতির সহায়তায়।

সাহিত্য সম্মিলনের সভাপতির অভিভাষণ'টি গতানুগতিক ভাষণ মাত্র নয়, তা তথ্য পূর্ণ এবং লেখকের বহু পঠন শীলতার পরিচয়বাহী। গল্পচ্ছলে লেখক দেখিয়েছেন আমাদের দেশে বিজ্ঞান ও তত্ত্বজ্ঞানের অপব্যবহারের পরিণতি।

দ্বিজেন্দ্রনাথের রচনার এক ধরনের প্রসাদগুণ আছে। তাছাড়া জটিল ও দুরূহ তত্ত্বাদিকে তিনি এমন সহজ ও সরলভাবে ব্যাখ্যা করেন, যার ফলে সেগুলি পাঠকের বোধগম্য হয়। তাই দ্বিজেন্দ্রনাথের প্রবন্ধাবলী পাঠের এক আলাদা আনন্দ, দুঃখের বিষয় সকলের ক্ষেত্রে তা লাভ করা যায় না।

# বিস্মৃত মানুষ দ্বিজেন্দ্রনাথ

মহর্ষি দেবেন্দ্রনাথ ঠাকুরের জ্যেষ্ঠ-পুত্র দ্বিজেন্দ্রনাথ ঠাকুর বাঙালী জাতির সহজাত আত্মবিস্মরণের জগদ্দল পাথরে চাপা পড়া এক বিস্মৃত প্রতিভা। জোড়াসাঁকো ঠাকুরবাড়ির ঐতিহ্যগত প্রতিভা নিয়ে জন্মগ্রহন করেছিলেন দ্বিজেন্দ্রনাথ। কিন্তু আত্মপ্রচারে বিমুখ একান্ত আপনভোলা ঋষিতুল্য দ্বিজেন্দ্রনাথ চিরদিনই অন্তরাল থেকে গিয়েছেন। বস্তুত কনিষ্ঠ ভ্রাতা রবীন্দ্রনাথ ঠাকুরের 'জীবনস্মৃতির' পাতায় দ্বিজেন্দ্রনাথ রচিত 'স্বপ্নপ্রয়াণের' উল্লেখ না থাকলে দ্বিজেন্দ্রনাথ ঠাকুরের নামের সঙ্গে বহু শিক্ষিত মানুষের পরিচয়ও সম্ভবত থাকত না।

দ্বিজেন্দ্রনাথের রচনা সংকলন ও প্রকাশের মধ্যে দিয়ে তাঁর সম্পর্কে আলোচনার অবকাশ খুঁজে পাওয়ার চেষ্টা তাই যথার্থই একটি উল্লেখযোগ্য প্রয়োজনীয় কাজ। বাংলা প্রবন্ধ সাহিত্যের একটি গুরুত্বপূর্ণ ধারার অন্বেষণ এই রচনা সংগ্রহের অন্যতম উদ্দেশ্য হলেও এই সূত্রে মানুষ দ্বিজেন্দ্রনাথের পরিচয় লাভ করার চেষ্টাও জাতির কর্তব্যের অঙ্গ।

মহর্ষি দেবেন্দ্রনাথ তাঁর জ্যেষ্ঠ পুত্র সম্পর্কে সবিশেষ চিন্তিত ছিলেন তাঁর আত্মভোলা স্বভাবের জন্য। দ্বিজেন্দ্রনাথের জ্যেষ্ঠপুত্র দ্বিজেন্দ্রনাথরে দ্বিতীয় স্ত্রী হেমলতা ঠাকুরকে মহর্ষি বলেছিলেন "তোমার শ্বশুরমশায়ের জন্য আমার বড়ো ভাবনা। উনি নিজের জন্য কখনো কিছু চাননি। আমার কাছে একবারও বলেন নি যে এটা ওঁর দরকার। ......... উনি নিজের জন্যে কখনো কিছু করতে পারেন না।" (নূতনতর মানুষ দ্বিজেন্দ্রনাথ, হেমলতা ঠাকুর) রাজা রামমোহন রায়ের পুত্র রাধাপ্রসাদ রায়ের দৌহিত্র বংশের মেয়ে, পরবর্তীকালে ঠাকুরবাড়ির বধূ হেমলতা ঠাকুর— শান্তিনিকেতনে যিনি বড়মা নামে পরিচিত ছিলেন, তিনি তাঁর স্মৃতিকথায় শ্বশুরমশাই দ্বিজেন্দ্রনাথের আত্মভোলা, সরল এবং শিশুপ্রকৃতির একটি ছবি তুলে দিয়েছেন। স্বয়ং রবীন্দ্রনাথ ঠাকুরও নিজের জ্যেষ্ঠভ্রাতা সম্পর্কে হেমলতা দেবীর লেখার বিশেষ প্রশংসা করে মন্তব্য লিখে দিয়েছিলেন—" খুব ভালো। সভায় নিশ্চয় পড়ে নানালোকের নানা বিস্তর বাজে বকুনি কমানো উচিত— কাকামশাই।" রবীন্দ্রনাথের এই মন্তব্যের মধ্যে দিয়েই বোঝা যায় দ্বিজেন্দ্রনাথের সহজ-সরল মনের পরিচয় দিতে গিয়ে অনেক সময়েই অনেক অযথার্থ মন্তব্য করা হয়েছিল, রবীন্দ্রনাথ যাকে 'বাজে বকুনি' বলেছেন,— যা আদৌ সত্য ছিল না। ১৩৪৬, চৈত্র সংখ্যার প্রবাসীতে প্রকাশিত হেমলতা দেবীর লেখায় দেখি কিভাবে একজন ধ্যানপরায়ণ মানুষ অশেষ পাণ্ডিত্যের অধিকারী হয়েও সাংসারিক বিষয়ে একান্তই অনভিজ্ঞ ছিলেন— একেবারে শিশুর মতন।

হেমলতা ঠাকুরে লেখা থেকে দেখি "বৈকালে গরম লুচি ভেজে সামনে এনে দিয়েছে। লুচিতে হাত ঠেকিয়েই বল্লেন, একি লুচি। ঘি চপচপ করছে লুচির সারা গায়ে, আমার হাত শুদ্ধ নষ্ট হলো ঘি লেগে; লুচির প্লেট আমার হাতে তুলে দিয়ে বল্লেন 'যাও জল দিয়ে লুচি ভেজে আনো।' ঘি দিয়ে বুঝি আবার লুচি ভাজে।' লুচির প্লেট হাতে নিয়ে ঘরের বাইরে এসে চাকরকে ঘি দিয়ে লুচি না বেলে দুটি শুকনো ময়দা দিয়ে লুচি ভেজে আনতে বলা হল। ...... লুচি দেখে বাবামশায় খুব খুশি, বললেন এইতো ঠিক হয়েছে, দেখলে জল দিয়ে ভেজে কেমন হলো। খাওয়ার শেষে আস্তে আস্তে পাল্লাচ্ছলে বলতে হল, ফুটন্ত গরম জলে কাঁচা ময়দা বেলে ছেড়ে দিলে ময়দার কাই হয়ে যাবে, লুচি হবে না। ...... বাবামশায়ের

তখন হঁশ হলো, বললেন, তাই তো গরম জলে ময়দা দিলে গুলে কাই হয়ে যাবে তো বটেই। আচ্ছা কান্ড আমার.... বলেই পাড়া জাগানো হাসি....।

হেমলতা দেবী লিখছেন "একবার একজনকে নিমন্ত্রণ করে বাড়ীতে বলতে ভুলে গেছেন। নিমন্ত্রিত যথাসময় এসে উপস্থিত। বাবামশায় গল্প করছেন, খাবারের আর নাম নেই। অনেক বেলা হয়ে গেল, খাবার আসেনা ভদ্রলোক উস্‌খুস্ করছেন, ভাবছেন— "তবে কি বড়বাবু (সে সময় ঘরে বাহিরে অনেকে তাকে বড়বাবু বলতেন) খাবারের কথা ভুলে গেছেন।" নিজের কথা চাপা দিয়ে তিনি বাবামশায়কে জিজ্ঞাসা করলেন— "আপনার খাবার সময় হয়নি?" সেকথা বলতেই বাবামশায়ের মনে পড়ে গেল যে তিনি এই ভদ্রলোককে খেতে বলেছেন। তখন তাঁর চিৎকার দেখে কে—আনো লুচি, আনো মিঠাই— সে এক হৈ হৈ কান্ড।"

ছোটভাই সত্যেন্দ্রনাথ ঠাকুরের রচনা থেকেও দ্বিজেন্দ্রনাথ ঠাকুরের শিশুর মত সরল মনের একটি পরিচয় পাওয়া যায়।

সত্যেন্দ্রনাথ ঠাকুর 'আমার বাল্যকথা' রচনায় লিখেছেন "একজন বড়দাদার সঙ্গে দেখা করতে এসেছে—বড়দাদা ঠিক সেই সময় বেরোবার উদ্যোগে আছেন—তাঁর বন্ধুর গাড়ী নিজের গাড়ী মনে করে তাতে চড়ে বেরিয়ে পড়লেন, সে বন্ধু বসেই আছে বসেই আছে— অনেকক্ষণ পরে বাড়ী ফিরে এসে দেখেন তাঁর বন্ধু এখনো সেখানে বসে—বড়দাদা শেষে কারণ জানতে পেরে অপ্রস্তুত ও হাসতে হাসতে বন্ধুর পিঠ চাপড়ে তাকে সান্ত্বনা করলেন।" সত্যেন্দ্রনাথ ঠাকুর লিখেছেন কিভাবে পাখীরা দ্বিজেন্দ্রনাথের হাত থেকে খাবার খেয়ে যাচ্ছে।" কত কাঠবিড়ালী তাঁর গায়ের উপর দিয়ে নির্ভয়ে চলে যাচ্ছে।"

হেমলতা দেবীর লেখা থেকে জানতে পারি দ্বিজেন্দ্রনাথের চাওয়ার পরিমাণ ছিল কত যৎসামান্য। খাতা-কাগজ, কলম-পেন্সিল, খানকতক তত্ত্বজ্ঞানের গ্রন্থ, কাগজের বাক্স তৈরীর জন্য কিছু ব্রাউন পেপার।

জ্যামিতির অনুশীলন ছিল তাঁর একটি প্রিয় বিষয়। জ্যামিতির মাপ ও হিসেব অনুযায়ী বাক্স তৈরি করার কাজের নাম তিনি দিয়েছিলেন 'বক্সোমেট্রি।'

বাংলা সাংকেতিক অক্ষর তথা শর্টহ্যান্ড সৃষ্টির সূচনা হয়েছিল দ্বিজেন্দ্রনাথের দ্বারাই। এই কাজের সূত্রে তিনি ছড়ার মত যে সব কবিতা লিখেছেন তার একটির উল্লেখ অপ্রাসঙ্গিক হবে না।

শিশুবধূ ফুলকুমারী
　　আলতা পরি পায়
হাক্কা পেড়ে হলদে শাড়ী
　　বাগিয়ে পরে গায়
যেই শুনলি পাল্কী এল
　　অমনি তাড়াতাড়ি
ভেস্কিবাজী দেখতে গেল
　　বেলফুলের বাড়ী।

বেশ কিছু সঙ্গীত রচনা করছেন দ্বিজেন্দ্রনাথ। পত্নীর বিয়োগ ব্যথায় কাতর দ্বিজেন্দ্রনাথের রচিত একটি গান—

পত্নীর বেদনা অস্থির প্রাণ
কর হে আমারে শান্তি দান।

এই গানটি সাধারণ ব্রাহ্মসমাজের 'ব্রহ্মসঙ্গীত' গ্রন্থের একটি সংস্করণে ভুল করে রবীন্দ্রনাথের রচনা বলে উল্লেখ করা হয়েছে।

দ্বিজেন্দ্রনাথ ঠাকুরের আর একটি উল্লেখযোগ্য কীর্তি পরিভাষা তৈরি করা। বিভিন্ন রচনা থেকে সংকলিত পরিভাষার কিছু উদাহরণ দেখলে বোঝা যায় এ বিষয়ে তাঁর প্রতিভার মৌলিকত্ব।

উদাহরণ হিসেবে—প্রদত্ত পরিভাষার পাশে বন্ধনীতে কোন রচনায় তা ব্যবহার করা হয়েছে তা উল্লেখ করা হল।

Artificial Selection– কৃত্রিমপাত্র নির্বাচন (বিদ্যা ও জ্ঞান)।
Magnifying Glass– প্রবর্ধক কাঁচ (বিদ্যা ও জ্ঞান)।
Mechanics– যন্ত্রবিদ্যা (বিদ্যা ও জ্ঞান)।
Feudal System– ক্ষাত্রতন্ত্র (সাধনা-প্রাচ্য ও প্রতীচ্য)।
Heredity– পৈতৃক সংস্কার (আর্যধর্ম ও বৌদ্ধধর্মের সংঘাত)।
Subconscious– অব্যক্ত চেতন (সারসত্যের আলোচনা)।
Autocracy– স্বেচ্ছাচারতন্ত্র (সৌম্যেন্দ্রনাথ ঠাকুরকে লেখা চিঠি)।
Phenomenon– অবভাস (হারামনির অন্বেষণ)।
Theory– সিদ্ধান্ত (সভাপতির ভাষণ)।
Theoritical Science– তাত্ত্বিকবিজ্ঞান শাস্ত্র (সভাপতির ভাষণ)।
Protoplasam– জীবাঙ্কুর (বিদ্যা ও জ্ঞান)।
Survival of the fitest– যোগ্যতমের উদ্বর্তন (বিদ্যা ও জ্ঞান)।

বলাবাহুল্য দ্বিজেন্দ্রনাথের সমগ্র রচনা অনুসন্ধান করলে বাংলা পরিভাষা সৃষ্টির ক্ষেত্রে তাঁর প্রচেষ্টার একটি পূর্ণাঙ্গ পরিচয় পাওয়া সম্ভব।

দ্বিজেন্দ্রনাথ ঠাকুরের বহুমুখী প্রতিভার প্রতি দৃষ্টি আকর্ষণ করে পরলোকগত শিক্ষক সোমেন্দ্রনাথ বসু এ বিষয়ে উৎসাহী করে তুলেছিলেন বলেই দ্বিজেন্দ্রনাথের রচনা অনুসন্ধান ও সংগ্রহের যে কাজ হাতে নিয়েছিলাম, তা আংশিক সার্থক হলো অপর্ণা বুক ডিস্ট্রিবিউটার্সের স্বত্বাধিকারী অজিতকুমার জানার আগ্রহে—'দ্বিজেন্দ্রনাথ ঠাকুরের প্রবন্ধ সংগ্রহ' প্রকাশের মাধ্যমে। অজিতবাবু একটি জাতীয় কর্তব্যও সমাধা করলেন তা বলাবাহুল্য। সৌম্যেন্দ্রনাথ ঠাকুরের জন্মশতবর্ষে তাঁর পিতামহ দ্বিজেন্দ্রনাথ ঠাকুরের প্রবন্ধ সংগ্রহ প্রকাশ করার কাজে সহায়তা করতে পেরে আমিও ব্যক্তিগত ভাবে ধন্য।

অমিত দাস
সম্পাদক, সৌম্যেন্দ্রনাথ ঠাকুর জন্মশতবর্ষ কমিটি।

# দেখিয়া শিখিব কি ঠেকিয়া শিখিব?

অর্দ্ধ শতাব্দী পূর্ব্বে যখন ম্যালেরিয়া, প্লেগ, বোমা প্রভৃতি আপদগুলা'র নামও আমরা জানিতাম না, আর, বাহাত্তর সালে কোন্ জম্মে কবে একবার আমাদের এই সোনার ভারতে দুর্ভিক্ষের পদধূলি পড়িয়াছিল, তাহার হৃদয়-বিদারণ আখ্যায়িকা শুনিলে আমাদের মনে হইত— আর এখন আমাদের ভয় নাই, এখন আমরা রাম রাজ্যে বাস করিতেছি। যখন, যেদিকে চক্ষু ফিরাইতাম সেই দিকে দেখিতাম প্রসন্নবদনে লক্ষ্মী হাসিতেছেন—সে একদিন ছিল। তখন, আমার রঘুবংশের পাঠ সাঙ্গ হইয়াছে, কুমার সম্ভবও প্রায় শেষ হইয়া আসিয়াছে, ইতিমধ্যে একদিন, মাঘ ভারবী না জানি কাণ্ডখানা কিরূপ—তাহা পাতা উল্টাইয়া দেখিতে গিয়া দিব্য একটি পাকা ঢঙের শ্লোক আমার চক্ষে পড়িল। তাহার শেষ চরণটি আজিও ভুলি নাই, সেটা এই ঃ—"হিতং মনোহারি চ দুর্লভং বচঃ—হিতও যেমন মনোহারিও তেমি, এরূপ বচন দুর্লভ।" ইহার খোলসা তাৎপর্য্য এই ঃ—অপ্রীতিকর হিতবাক্যও সুলভ, আর, মনস্তুষ্টিকর অহিত বাক্যও সুলভ, প্রীতিজনক হিতবাক্যই দুর্লভ। হিতবক্তার তবে তো দেখিতেছি মৌনাবলম্বন করাই শ্রেয়। তোমার শাস্ত্রে কি লেখে?

॥ ২ ॥ আমার শাস্ত্রে লেখে এই যে, হিতবাক্য লোকের মনোহারী হইবে কি হইবে না তাহা ভাবিবার কোনো প্রয়োজন করে না—চোক কাণ বুজিয়া তাহা বলিয়া ফ্যালাই ভাল, যে শোনে সে শুনিবে, যে না শোনে না শুনিবে, তুমি তো বলিয়া খালাস্। তুমি যদি জানিতে পারিয়া থাক' যে গঙ্গার ঘাটে কুম্ভীরের আনাগোনা আরম্ভ হইয়াছে, তবে সে কথা সহরময় রাষ্ট্র করিয়া দেওয়া তোমার পক্ষে অবশ্য কর্ত্তব্য। তবে এটা সত্য যে জ্ঞানের হিতবাক্য কাহারো প্রাণে সহে না, তাহা এক কাণ দিয়া শ্রোতার মস্তিষ্কসদনে প্রবেশ করে—শুদ্ধ কেবল ভদ্রতা'র অনুগ্রহে ভর করিয়া, কিন্তু প্রবেশ করিয়া যখন দেখে যে, হৃদয়দ্বারে কপাট বন্ধ, তখন বসিতে না পাইয়া আর এক কাণ দিয়া সুড় সুড় করিয়া বাহির হইয়া যায়। মনস্তুষ্টিকর অহিত বাক্যের কুহকে ভুলিয়া রসাতলের অভিমুখে ধাবমান হইতেছে এরূপ কৃপাপাত্র আমি কত যে দেখিয়াছি তাহার সংখ্যা নাই, পরন্তু তাহাদের মধ্য'কার একজন'কেও আজ পর্য্যন্ত দেখিলাম না যে, সে কাহারো হিতবাক্য শুনিয়া সৎশিক্ষা লাভ করিয়াছে। চোরা না শোনে ধর্ম্মের কাহিনী। যে শেখে, সে ঠেকিয়া শেখে। বলিতেছি বটে "ঠেকিয়া শেখে" কিন্তু ঠেকিয়া শেখা বলে কাহাকে তাহা যদি শোনো, তবে তোমার মাথা হইতে পা পর্য্যন্ত শিহরিয়া উঠিবে ঃ—ঠেকিয়া শেখা'র আর এক নাম মৃত্যুমুখে প্রবেশ করা। দশজন স্নানযাত্রী গামছা কাঁধে করিয়া গঙ্গার ঘাটে আসিয়াছে দেখিয়া তুমি তাহাদিগকে উচ্চৈস্বরে বলিতেছ "জলে নাবিও না—গঙ্গায় কুম্ভীর দেখা দিয়াছে।" পাঁচজন তোমার সে কথা হাসিয়া উড়াইয়া দিয়া এক কোমর জলে, আর পাঁচজন তাহাদের পশ্চাৎ পশ্চাৎ একটু হাঁটু জলে নাবিয়া থমকিয়া দাঁড়াইল। কোমর-জলের মহারথীরা চক্ষিতের মধ্যেই জলগর্ভে অদৃশ্য হইয়া গেল;—ইহারই নাম ঠেকিয়া

শেখা! হাঁটু-জলের অৰ্দ্ধরথীরা প্রস্তর্গাত ডাঙ্গায় উঠিল;— ইহারই নাম দেখিয়া শেখা।

॥ ১॥ শুনিয়া শিখিলেই তো আপদ চুকিয়া যায়, তাহা হইলে ঠেকিয়া শিখিতেও হয় না, দেখিয়া শিখিতেও হয় না। শুনিয়া শিখিতে লোকে এত পরাঙ্মুখ কেন?

॥ ২॥ লোকের শুনিয়া শিখিবার বয়স অতীত হইয়া গিয়াছে; তাই তাহারা শুনিয়া শিখিতে পরাঙ্মুখ।

॥ ১॥ বেস্ যা হো'ক্ তুমি বলিলে! তুমি কি আর জান' না যে, কচি বয়সের মনুষ্যও মনুষ্য, যুবা বয়সের মুনষ্যও মনুষ্য, প্রবীণ মনুষ্যও মনুষ্য? সত্য বলিতে কি—তোমার মতো লোকের মুখে "মনুষ্যের শুনিয়া শিখিবার বয়স অতীত হইয়াছে" এইরূপ একটা আগা পাছতলা রহিত বেখাপ কথা শুনিলে থামার কেমন কেমন ঠ্যাকে!

॥ ২॥ বলিলাম আ্যাক—শুনিলে আর! আমি বলিলাম "লোকের বয়স, "শুনিলে "মনুষ্যের বয়স!"

॥ ১॥ আমি তো জানি—মনুষ্য নামই লোক।

॥ ২॥ সেদিন তোমার অষ্টম বর্ষীয় বালকটি যখন তোমাকে কাঁদিতে কাঁদিতে বলিতেছিল যে, "সকালে পড়া মুখস্থ ক'রেছি, বিকালে পড়া মুখস্থ ক'রেছি, আবার এখন রাত্রে পড়া মুখস্থ করিতে বলিতেছ! অতবার ক'রে পড়া মুখস্থ ক'রে লোকে পাগল হয়ে যায়, "এ কথার প্রত্যুত্তরে তুমি যাহা তাহাকে বলিলে তাহা তো আমি স্বকর্ণে শুনিয়াছি! তুমি বলিলে "তোর এখনো গোঁপ দাঁড়ি ওঠে নি—তুই আবার লোক হ'সি কবে? যা'—পড়্‌গে যা'।" লোক শব্দের এইরূপ বিশদ তাৎপর্য্য ব্যাখ্যা তোমারই মুখে যখন আমি স্বকর্ণে শুনিয়াছি, তখন আমি কেমন করিয়া জানিব যে, তোমার অভিধানে মনুষ্য নামই লোক—একটি পঞ্চম বর্ষীয় বালকও লোক!

॥১॥ তুমিতো ঘর-সন্ধানী (Detective) মন্দ না! বমাল শুদ্ধ আমাকে পাকড়া করিয়াছ! তোমার সঙ্গে কথা কহা দেখিতেছি বিপদ! তুমি যদি, সখে, একটা কাজ কর—বড্ড ভাল হয়; আশ পাশের ধাঁকড়া কথার চুলচেরা ব্যাখ্যায় প্রবৃত্ত না হইয়া তুমি যদি আমাকে তোমার পেটের কথাটি পরিষ্কার করিয়া খুলিয়া-খালিয়া বল,' তাহা হইলেই অবলীলাক্রমে সমস্ত গোল মিটিয়া যায়।

॥২॥ বলি তবে শোন :—এটা তুমি তো জান'ই যে ঘুম পাড়ানী মাসী-পিসীর সেদিনকার ছেলে'কে বড় হইয়া টাকা উপার্জ্জন করিতে দেখিলে আঁচলের কোণ দিয়া চক্ষু মুছিতে মুছিতে বলেন "আমি উহাকে বুকে পিঠে ক'রে মানুষ ক'রেছি!" ঘোড়া পেট থেকে পড়িয়াই ঘোড়া হয়, গোরু পেট থেকে পড়িয়াই গোরু হয়; কিন্তু মানুষের একি বিপরীত কাণ্ড—অন্যে তাহাকে মানুষ না করিলে সে মানুষ হয় না। কচি বয়সে মনুষ্য যখন পিতামাতা'র নিকট হইতে এক-মেটে শিক্ষা লাভ করে, তখন সে অৰ্দ্ধ মানুষ হয়; তাহার পরে পাঠদ্দশায় যখন শিক্ষকদিগের নিকট হইতে দোমেটে শিক্ষালাভ করিয়া কর্ম্ম-ক্ষেত্রে চরিয়া খাইতে শেখে, তখনই সে পুরা মানুষ হয়। কচি-বয়সে গৃহ মনুষ্যের জীবন-ক্ষেত্র; এই জীবন-ক্ষেত্রে মনুষ্য পানাহার করিতে শেখে, পায়ে হাঁটিতে শেখে, বসিতে দাঁড়াইতে শেখে, মাতৃভাষা শেখে, জীবনে যত কিছু মুখ্য-প্রয়োজনীয় ব্যবহার প্রণালী সমস্তই অবলীলাক্রমে শেখে। মনুষ্যের এইরূপ কচি বয়সের শিক্ষা প্রকৃত পক্ষে কিছু, শিক্ষা শব্দের বাচ্য নহে; কেননা এ বয়সে মনুষ্য সন্তান

কথা বলিব না যে, প্রথম ব্যক্তি দ্বিতীয় এবং তৃতীয় পইটা ডিঙাইয়া এক মুহূর্তে চতুর্থ পইটায় উপনীত হইয়াছে। অনুরাগের ক্রমাভিব্যক্তির একটি ধারাবাহিক প্রকরণ পদ্ধতি আছে— তাহা এই , — যে-কোনো ধাপের অনুরাগ যখনই অভিব্যক্ত হয়, তখন তাহার নীচের নীচের ধাপের কোনো অনুরাগই মরে না—কেহ বা এক পুরু, কেহ বা দুই পুরু, কেহ বা তিন পুরু, স্তরের নীচে জিয়োনো থাকে এবং জিয়োনো থাকিয়া ভিতরে ভিতরে কার্য্য করে। দেশানুরাগী ব্যক্তির দেশানুরাগের উত্তাপে তাহার কুলানুরাগ এবং গৃহানুরাগ শুখাইয়া মরে না—বরং পূর্ব্বাপেক্ষা নবতর এবং কল্যাণতর বেশ ধারণ করে। যোদ্ধা বীর যুদ্ধের পূর্ব্বরাত্রিতে সমর-ক্ষেত্রের পার্শ্ববর্ত্তী কোনো একটি চৌকি-পাহারা-স্থানে ঘুমাইয়া বাড়ির স্বপ্ন দেখে, তখন গৃহানুরাগ কেমন উদ্দীপ্ত হইয়া উঠে। তাহার পর দিন প্রত্যূষে রণ-ভেরীর তীব্র নিনাদে তাঁহার নিদ্রা ভাঙিয়া গিয়া তিনি যখন শয্যা হইতে লম্ফ দিয়া উঠেন, তখন বটে তাঁহার দেশানুরাগ উত্তেজিত হইয়া উঠিয়া গৃহানুরাগকে পশ্চাতে যাইতে বলে, — কিন্তু তখনও গৃহানুরাগ দেশানুরাগের বক্ষ-প্রাচীরের আড়ালে থাকিয়া বীরের সশস্ত্র বাহুতে মন্ত্রপূত অদৃশ্য তাগা এবং ইষ্ট-কবচ চুপিচুপি বাঁধিয়া দিতে থাকে।

অনুরাগের ক্রমাভিব্যক্তির নিয়ম এই যে, প্রথমে নীচের ধাপের অনুরাগ বিকশিত হয়, —নীচের ধাপের অনুরাগ যখন বিকশিত হয়, তখন উপরের ধাপের অনুরাগ বিকাশোন্মুখ থাকে , তাহার পরে নীচের ধাপের সেই বিকাশ-প্রাপ্ত অনুরাগের মধ্য হইতে সার আকর্ষণ এবং অসার পরিবর্জ্জন করিয়া উপরের ধাপের সেই বিকাশোন্মুখ অনুরাগ ক্রমে ক্রমে বিকশিত হইয়া উঠে। যেমন দেখা যায় যে, মৃত্তিকার রসপান করিয়া মূল বর্দ্ধিত হয়, মূলের রস পান করিয়া অঙ্কুর বর্দ্ধিত হয়, অঙ্কুরের রস পান করিয়া শাখা বর্দ্ধিত হয়, শাখার রসপান করিয়া বৃন্ত বর্দ্ধিত হয়, বৃন্তের রসপান করিয়া পত্র পুষ্প ফল বর্দ্ধিত হয়; তেমনি, গৃহানুরাগ প্রাণানুরাগের খাইয়া মানুষ, কুলানুরাগ গৃহানুরাগের খাইয়া মানুষ, দেশানুরাগ কুলানুরাগের খাইয়া মানুষ, সার্ব্বদেশিক মনুষ্যানুরাগ দেশানুরাগের খাইয়া মানুষ , ঈশ্বরানুরাগ সকলকেই আত্মসাৎ করিয়া সকলকেই ছাড়াইয়া উঠে। ইহার মধ্যে গুরুতর একটি মন্তব্য কথা এই যে, একদিকে যেমন বৃক্ষের মূল নীচে হইতে উপরে রস-প্রবাহ সঞ্চারিত করিয়া বৃক্ষের সমস্ত অঙ্গপ্রত্যঙ্গ পরিপোষণ করে এবং আর-একদিকে যেমন পল্লব-পুঞ্জ উপর হইতে আলোক শোষণ করিয়া সেই সঞ্চারিত রস-প্রবাহ পরিশোধন করে, তেমনি, নীচের ধাপের অনুরাগ উপরের ধাপের অনুরাগকে পরিপোষণ করে, উপরের ধাপের অনুরাগ নীচের ধাপের অনুরাগকে পরিশোধন করে। প্রাণানুরাগ গৃহানুরাগকে পরিপোষণ করে, গৃহানুরাগ প্রাণানুরাগকে পরিশোধন করে , গৃহানুরাগ কুলানুরাগকে পরিপোষণ করে, কুলানুরাগ গৃহানুরাগকে পরিশোধন করে ; সমস্ত অনুরাগ ঈশ্বরানুরাগকে পরিপোষণ করে, ঈশ্বরানুগ সমস্ত অনুরাগকে পরিশোধন করে। নীচের ধাপের অনুরাগ উপরের ধাপের অনুরাগ দ্বারা পরিশোধিত না হইলে তাহা বিষাক্ত হইয়া উঠে ; আর এইরূপ বিষাক্ত অনুরাগকেই আমরা বলি—বিষয়াসক্তি অথবা কাম ; পক্ষান্তরে, নীচের ধাপের অনুরাগ যখন উপরের ধাপের অনুরাগ দ্বারা পরিশোধিত হইয়া নির্ব্বিষ হয়, তখন তাহাকেই আমরা বলি প্রেম।

অনুরাগের পরিশোধন বলি কাহাকে? না অনুরাগ হইতে দ্বেষাংশের পরিমার্জ্জন—রক্ত হইতে মলাংশের পরিমার্জ্জন —অমৃত হইতে বিষাংশের পরিমার্জ্জন। ইহার উদাহরণ ; —

গৃহানুরাগের টান আপনার বাড়ির প্রতি সব চেয়ে বেশী ; তাহার অতিরিক্ত বাড়াবাড়ি হইলে নিকট সম্পর্কীয় জ্ঞাতিদিগের বাড়ির প্রতি বিরাগ এবং বিদ্বেষ তাহার সঙ্গের সঙ্গী হয় ; এইরূপে, এ-বাড়ির প্রতি অনুরাগ এবং ও বাড়ির প্রতি বিদ্বেষ দুইই যখন মিলিয়া মিশিয়া এক হইয়া যায়, তখন গৃহানুরাগ হইতে সেই দ্বেষাংশের পরিমার্জ্জন অত্যাবশ্যক, — হইতে পারে তাহা কি উপায়ে? উপায় আর কিছু না, গৃহানুরাগের জানালা খুলিয়া কুলানুরাগের আলোককে ভিতরে পথ ছাড়িয়া দেওয়া। এ-বাড়ি এবং ও-বাড়ির মাঝখানে মনোমালিন্যের যত কিছু অন্ধকার—সমস্তই কুলানুরাগের আলোকে তিরোহিত হইয়া যায় ; কেন না, কুলানুরাগের চক্ষে এ-বাড়িও যেমন ও-বাড়িও তেমনি। গৃহানুরাগের চুম্বক ইতিবৃত্ত এই ; — প্রথমতঃ, আপনার এবং স্ত্রীপুত্র-পরিবারের প্রাণানুরাগ একত্র ঘনীভূত হইয়া গৃহানুরাগের মাটি প্রস্তুত হয় ; দ্বিতীয়তঃ, সেই ঘনীভূত প্রাণানুরাগ হইতে রসাকর্ষণ করিয়া গৃহানুরাগ পরিপোষিত হয় ; তৃতীয়তঃ কুলানুরাগের আলোক-প্রভাবে গৃহানুরাগ হইতে তাহার দ্বেষাংশ পরিমার্জ্জিত হইয়া গিয়া তাহার রাগাংশ প্রাদুর্ভূত হয়। তাহা যখন হয়, তখন এ-বাড়ি যেমন আপনার, ও-বাড়িও তেমনি আপনার হইয়া দাঁড়ায়। গৃহানুরাগের পৈঠায় এ যেমন দেখা গেল— কুলানুরাগের পৈঠাতেও তাই ; আমাদের দেশে হিন্দু মুসলমানের মধ্যে যত কিছু মনোমালিন্যের জ্বর-জ্বালা—দেশানুরাগের আলোক-রশ্মিই তাহার একমাত্র মহৌষধি। কুলানুরাগের আলোক রশ্মিতে যেমন গৃহানুরাগের দোষ খণ্ডিয়া যায়, দেশানুরাগের আলোকরশ্মিতে তেমনি কুলানুরাগের দোষ খণ্ডিয়া যায় ; এবং ঈশ্বরানুরাগের আলোক-রশ্মিতে সমস্ত অনুরাগেরই দোষ খণ্ডিয়া যায়। এক কথায়—অনুরাগ যতই উচ্চ হইতে উচ্চ পৈটায় পদনিক্ষেপ করে, ততই তাহার দ্বেষাংশ কমিয়া আসিতে থাকে এবং রাগাংশ বিস্তৃতি লাভ করিতে থাকে।

সংস্কৃত ভাষায় অনেকগুলি জোড়-মিলানো শব্দ আছে—তাহার মধ্যে রাগ-দ্বেষ একটি। সংসার-ক্ষেত্রে যাঁহাতক রাগ তাঁহাতক দ্বেষ ; যাঁহাতক ভালবাসা, তাঁহাতক বিবাদ বিচ্ছেদ মারামারি লাঠালাঠি। আপনার প্রতি এবং আপনার আশ্রিত লোকের প্রতি যেখানেই অনুরাগের বাড়াবাড়ি অপরাপর ব্যক্তির প্রতি সেইখানেই বিরাগের বাড়াবাড়ি ; যেখানে আমিটি এবং আমারটি সর্ব্বস্ব, সেখানে অবশিষ্ট জগৎ শত্রুপক্ষেরই সামিল।

আমিটি এবং আমারটি আর সব ভাল কেবল টি-টাই (অর্থাৎ সংকীর্ণ ভাব-টাই) বিষের খানি। অনুরাগের নীচের নীচের পইটাতেই ঐ বিষদাঁতটি নিজ মূর্ত্তি ধারণ করে—উচ্চ উচ্চ পইটায় উহার তেজ ক্রমশই নরম পড়িয়া আসিতে থাকে ; অনুরাগের সর্বোচ্চ মঞ্চে ঐ বিষ-দাঁতটি একেবারেই খসিয়া পড়ে। বিষ-দাঁতের আকার-প্রকার ভাবভঙ্গীতেই তাহার বিষের অনেকটা কাজ এগোয় ; — গৃহানুরাগ বিষ-দাঁত বাহির করিয়া আর কিছু না বলিয়া কেবল মাত্র যদি বলে "এরা আমার বাড়ির ছেলে মেয়ে, এদের গায়ে হাত তুলিও না" তবে তাহার অর্থই এই যে, আর কারো বাড়ি বাড়িই নহে। কুলানুরাগ যখন বিষদাঁত বাহির করিয়া বলে 'আমি ব্রাহ্মণ—নৈকষ্য কুলীন—অমুকের সন্তান।" তখন তাহার অর্থই এই যে, তুমি আমার পায়ের যোগ্য নহ। দেশানুরাগ যখন বিষ-দাঁত বাহির করিয়া বলে "আমি ইংরাজ" তখন তাহার অর্থই এই যে, তুমি নিগর—তা তুমি লোহার আফ্রিকা দেশেই থাকো আর সোনার ভারতবর্ষেই থাকো, তাহাতে কিছু আইসে যায় না। এইরূপ যেখানে যত পৃথিবীর

ভালবাসা তাহারই সঙ্গে বিদ্বেষ এবং অহঙ্কারের বিষ মিশানো রহিয়াছে ; আর, অনুরাগের সঙ্গে এইরূপ অন্ততঃ দু-ফোঁটা এক-ফোঁটা বিষ মিশানো না থাকিলে পৃথিবীর জিহ্বায় তাহা আলুনি আলুনি ঠেকে। তবে, অনুরাগ-সোপানের নীচের নীচের ধাপে বিষের যেমন সাঙ্ঘাতিক প্রকোপ—উপরের উপরের ধাপে তা অপেক্ষা তাহা মাত্রায় অনেক কম ; তা ছাড়া, অনুরাগের সর্বোচ্চ শিখরে বিষের নাম-গন্ধও থাকিতে পারে না।

যদি জিজ্ঞাসা করা যায় যে, কোন্ অনুরাগ সম্পূর্ণ রূপে নির্বিষ, তবে তাহার এক উত্তর এই যে, ঈশ্বরানুরাগ ; তা ভিন্ন — আর আর সমস্ত অনুরাগই জগৎসংসারকে দুই পক্ষে বিভক্ত করে — আত্মপক্ষ এবং পরপক্ষ। কারো কাছে "আমিটি"ই কেবল আপনার — আর সকলেরই পর ; কারো কাছে, আমিটি স্ত্রীটি পুত্রটি কন্যাটি ভাইটি ভগ্নীটি পর্যন্ত আপনার — তদ্ভিন্ন আর সকলেই পর। কারো কাছে আমিটি হইতে আপনার স্বজাতি পর্যন্ত আপনার, তাহার ওদিকে সকলেই পর ; কারো কাছে আমি-টি হইতে স্বদেশ পর্যন্ত আপনার, তাহার ওদিকে সকলেই পর। এই প্রণালীতে লোকে অনুরাগ সোপানের নীচের নীচের পইটা হইতে উপরের পইটায় পদার্পণ করিতে থাকিলে তাহার আত্ম-পক্ষ ক্রমশই বিস্তার লাভ করিতে থাকে — তাহাতে আর ভুল নাই ; কিন্তু পক্ষিশাবক যত দিন না মুক্ত আকাশে উড়িতে শেখে, ততদিন তাহার পক্ষ বিস্তারের প্রকৃত সার্থকতা হয় না ; তত দিন তাহার উত্থানের সঙ্গে পতন জোড়া লাগানো থাকে ; — লোকে যতদিন না ঈশ্বরানুরাগের মুক্ত সমীরণে উত্থান করে, ততদিন তাহার আত্মপক্ষের সঙ্গে একটা না একটা পরপক্ষ জোড়া লাগানো থাকিবেই চায় ; ততদিন হয় এ-বাড়িরদ্বারের সম্মুখে ও-বাড়ি — নয় এ-জাতির দ্বারের সম্মুখে ও-জাতি, নয় এদেশের দ্বারের সম্মুখে ওদেশ, অষ্টপ্রহর চক্ষু রাঙাইয়া দাঁত মুখ খিঁচাইতে থাকে। কেবল ঈশ্বরানুরাগের পইটায় জগৎশুদ্ধ সকলেই আত্ম-পক্ষীয়— সেখানে পর পক্ষের মূলেই দাঁড়াইবার স্থান নাই ; ইহার কারণ এই যে, স্বদেশীয় রাজ্যের বাহিরে যেমন বিদেশীয় রাজ্য—ঈশ্বরের রাজ্যের বাহিরে তাঁহার সেরূপ কোনো প্রতিপক্ষের রাজ্য স্থান পাইতে পারে না, যেহেতু ঈশ্বর আত্মপর সমস্ত ব্যাপিয়া সমস্তেরই মূলে এবং সমস্তেরই অভ্যন্তরে অধিষ্ঠান করিতেছেন। এই জন্য ঈশ্বরানুরাগী ব্যক্তির একটি প্রধান পরিচয় লক্ষণ এই যে, ত্রিজগতে কেহই তাঁহার পর নহে ; তাহার সাক্ষী চৈতন্য মহাপ্রভু মুসলমানকে দলে লইতে ডরান নাই—রামমোহন রায় বিলাতে যাইতে ডরা'ন্ নাই—ঈশা জেলে মাল্লা এবং পবলিকান্ প্রভৃতি ঘৃণিত-সম্প্রদায়ের সহিত মেলামেশা করিতে ডরা'ন্ নাই। কিন্তু হিঁদুয়ানির বড়াই যাঁহাদের ভগবদ্ভক্তির পরাকাষ্ঠা পরিচয়-লক্ষণ, এবং বিজাতির প্রতি বিরাগ যাঁহাদের বৈরাগ্যের চরম-সীমা—তাঁহাদের ভগবদ্ভক্তি এবং বৈরাগ্য ঐ পর্যন্ত। ফলে এইরূপ দেখিতে পাওয়া যায় যে, জগৎ-সংসারের মধ্য হইতে একটি কোনো ব্যক্তি অথবা একটা কোনো পরিবার বা জাতি বা দেশ বাছিয়া লইয়া তাহাতে বিশেষরূপে আসক্ত হওয়ার নামই লোক জানে অনুরাগ-বন্ধন ; কিন্তু যে বিশ্বব্যাপি অনুরাগ কাহাকেও না বাছিয়া সকলেরই প্রতি সদ্ভাবের ক্রোড় পাতিয়া দেয়—তাহাকে চক্ষের সমক্ষে বিরাজমান দেখিলেও খুব একজন পাকা জহুরী ব্যতীত কে সে লোকে তাহাকে চিনিতে পারে না ; — তাহার মুখের পানে তাকাইয়া লোকে ভাবে যে "এ আবার কিরূপ অনুরাগ? সকলকে ছাড়িয়া একজনকে ভালবাসার নামই তো আমরা জানি ভালবাসার পরাকাষ্ঠা ; সকলকে ভালবাসা আবার

কিরূপ? সকলকে ভালবাসা, আর, কাহাকেও ভাল না বাসা, দুইই সমান ; এ তো অনুরাগ নহে এ একপ্রকার বিরাগ ; একে আমরা বৈরাগ্য বলিতে পারি — অনুরাগ কোনো মতেই বলিতে পারি না।" বাস্তবিক এই কারণেই ঈশ্বরানুরাগের নাম হইয়াছে — বৈরাগ্য।

ঈশ্বরানুরাগ তো দূরের কথা—আমাদের দেশের প্রাচীনা গৃহ-পত্নীরা দেশানুরাগকে অনুরাগ বলিয়া কখনই স্বীকার করিবেন না, তাঁহারা অবাক্ হইয়া বলিবেন "ও মা! সোনার স্ত্রী-পুত্র নাতি নাত্নী ফেলিয়া যে লোক যুদ্ধে যাইতে পারে — যে সবই পারে, তাহার প্রাণ পাষাণ অপেক্ষাও কঠিন— তাহার আবার অনুরাগ!" এইরূপ দেশানুরাগকেই যখন লোকবিশেষে অনুরাগ বলিতে কুণ্ঠিত হয়, তখন ঈশ্বরানুরাগকে অনুরাগ না বলিয়া বৈরাগ্য বলিবে তাহাতে আর আশ্চর্য্য কি? আর, সাধারণ লোকের মধ্যে যে বস্তুর যে নাম রাষ্ট্র—সমজদার জহরী লোক সেই বস্তুকে সেই নামে নির্দ্দেশ করিতে অগত্যা বাধ্য হ'ন—কেননা, তাঁহারা তাহা না করিলে লোকে তাঁহাদের কথার ভাবই বুঝিতে পারিবে না।

ঈশ্বরানুরাগ কি অর্থে বৈরাগ্য এবং কি অর্থে তাহা অনুরাগের চরমসীমা তাহা এক্ষণে স্পষ্টই বুঝিতে পারা যাইতেছে ; — শুদ্ধ কেবল আমি-টি এবং আমারটি লইয়া অনুরাগের যে-একটি সঙ্কীর্ণ গণ্ডি তাহার প্রতি বিরাগ— এই অর্থে তাহা বৈরাগ্য ; আর, সমস্ত জগতের প্রতি অনুরাগ এবং আনুষঙ্গিকভাবে আমিটি আমারটির প্রতিও অনুরাগ (কেননা আমিটি আমারটিও জগতের এক কোণে প্রাণধারণ করিতেছে), — এই অর্থে তাহা অনুরাগের চরম সীমা। অন্তঃকরণে ঈশ্বরানুরাগ উদিত হইলে— সমস্ত জগতের সহিত আমিটি এবং আমারটি সুর মিলিয়া গিয়া, তাহার ঐ বেসুরা ঝঙ্কারটি—টি-ধ্বনিটি—পাতালে বিলীন হইয়া যায়।

টি ধ্বনিটি আর কিছু না—বিষয়াসক্তি। বিষয়-শব্দের অর্থই হ'চ্চে— মন যাহাতে ভর দিয়া শয়ন করে—মনের একপ্রকার বালিশ , সাধু ভাষায় যাহাকে বলে উপাধি। কোনো একটি পরিমিত বিষয়ে মনের আসক্তি বসিয়া গেলে, মনকে সেখান হইতে টানিয়া তোলা দায়; কাজেই, সেই বিষয়টির সীমার বাহিরে যাহা কিছু অবস্থিতি করে তাহার প্রতি বিরাগ তখন অবশ্যম্ভাবী। বিষয়াসক্তি এইরূপ বিরাগ-মিশ্রিত অনুরাগ ; বিদ্বেষ-মিশ্রিত, অহঙ্কার-মিশ্রিত, অনুরাগ , তাই আমরা তাহার নাম দিতেছি বিষাক্ত অনুরাগ। বিষয়াসক্তির আর এক নাম কাম ; —এইজন্য ঈশ্বরানুরাগকে আমরা বলি নিষ্কাম অনুরাগ, অথবা যাহা একই কথা—বিশুদ্ধ প্রেম।

অনুরাগ সোপানের যত উচ্চে ওঠা যায়, ততই অনুরাগের বিষের ভাগ কম পড়িয়া আসে, তাহার প্রমাণ এই যে, আদুরে ছেলের মায়ের বিষ অপেক্ষা, পাড়াগেঁয়ে কুলীন-সম্প্রদায়ের বিষ মাত্রায় কম ; কুলীনের কুলোপানা চক্রের ফোঁস-ফোঁসানি অপেক্ষা মানোয়ারি গোরার মুখের বিষ অনেক কম, হদ্দ ড্যাম্ নিগর-টা আস্‌টা—তার বেশী নয়। তাও আবার—অর্দ্ধেক মুখে, অর্দ্ধেক পেটে! পিতৃ-মাতৃ উচ্চারণ পূর্ব্বক পাড়া সরগরম করা কুলীন সন্তানদিগেরই একচেটে পৈতৃক সম্পত্তি। এটা সত্য যে, কুলীনের মুখের আস্ফালন ফাঁকা আওয়াজ বই নয়— গোরা লোকের বাল্যক্রীড়া কালা-লোকের মৃত্যু! কিন্তু হইলে হইবে কি—এটাও তেমনি দেখিতেছি যে, ষাঁড়ের শৃঙ্গের আঘাতে মানুষ মারা পড়ে, কেটো পিঁপড়ের কামড়ে কাহারো বিশেষ ক্ষতি হয় না ; অথচ বিষাক্ত বলিতে আমরা কেটো পিঁপড়ের কামড়কেই বিষাক্ত বলি—শৃঙ্গের আঘাতকে নহে। অধিক কি আর বলিব, দেশানুরাগের

গালাগালিও দেশ-ঘটিত, কুলানুরাগের গালাগালি কুল-ঘটিত! কুলানুরাগীর প্রধান গালাগালি হ'চ্চে বাপান্ত—দেশানুরাগীর প্রধান গালাগালি হ'চ্চে দেশান্ত—যেমন ড্যাম্ নিগর প্রভৃতি সাদর সম্ভাষণ! অতএব এটা স্থির যে, অনুরাগ যত উচ্চ হইতে উচ্চে পদার্পণ করে, ততই তার বিষ নরম পড়িয়া আসিতে থাকে, আর যতই তাহা সংকীর্ণ হইতে সংকীর্ণ কোটরে প্রবেশ করিতে থাকে ততই তার বিষ-দাঁত গজাইয়া উঠিতে থাকে।

নিষ্কাম কর্ম্ম আর কিছু না — নির্ব্বিষ অনুরাগ যাহার মূল প্রবর্ত্তক, তাহারই নাম নিষ্কাম কর্ম্ম, আর, বিষাক্ত অনুরাগ যাহার মূল প্রবর্ত্তক তাহারই নাম সকাম কর্ম্ম। দুই ব্যক্তির মধ্যে এক ব্যক্তি যদি প্রধানতঃ আপনার উদর-পূরণের জন্য কার্য্য করে, আর এক ব্যক্তি যদি প্রধানতঃ স্ত্রী-পুত্র পরিবারের ভরণ-পোষণের জন্য কার্য্য করে, তবে দ্বিতীয় ব্যক্তির কার্য্য প্রথম ব্যক্তির কার্য্য অপেক্ষা বেশী নিষ্কাম তাহাতে আর কাহারো সংশয় হইতে পারে না। অতএব ইহা অপেক্ষা স্পষ্ট আর কিছুই হইতে পারে না যে, অনুরাগ-সোপানের যিনি যত উচ্চ পৈঁঠায় অবস্থিতি করেন, তাঁহার কার্য্য সেই পরিমাণে নিষ্কাম পদবীতে সমুত্থান করে। তবেই হইতেছে যে, ঈশ্বরানুরাগ যে কর্ম্মের মূল-প্রবর্ত্তক তাহাই সম্পূর্ণরূপে নিষ্কাম শব্দের বাচ্য।

অতঃপর প্রাচ্য এবং প্রতীচ্য সাধনের মধ্যে ভেদাভেদ কিরূপ তাহা বলিবামাত্রই বুঝিতে পারা যাইবে। যথা, —

কুলানুরাগের সংকীর্ণ গণ্ডির মধ্যে নিষ্কাম কর্ম্ম মনুষ্যের পক্ষে যতদূর সম্ভবপর, আমাদের দেশে গৃহী ব্যক্তিদিগের সাধনার দৌড় সেই পর্য্যন্ত। আর দেশানুরাগের বিশাল পরিধির মধ্যে নিষ্কাম কর্ম্ম মনুষ্যের পক্ষে যতদূর সম্ভব-পর, প্রতীচ্য দেশে সাধনার দৌড় সেই পর্য্যন্ত। সংক্ষেপে, — প্রতীচ্য ভূখণ্ডের দেশানুরাগ, এবং প্রাচ্য ভূখণ্ডের কুলানুরাগ, হিতানুষ্ঠানের মূল-প্রবর্ত্তক।

এ কথা আমি অস্বীকার করি না যে, এক্ষণে আমাদের দেশের কৃতবিদ্য লোকদিগের মনে অল্প অল্প করিয়া দেশানুরাগের অঙ্কুর গজাইতে আরম্ভ করিয়াছে এবং তাহার প্রতিদ্বন্দ্বিতা-গতিকে কুলানুরাগের পরাক্রম দিন দিন খর্ব্ব হইয়া পড়িতেছে। ইহা দেখিয়া চারিদিক্ হইতে মুহুর্মুহু এইরূপ একটা ক্রন্দনের রোল উঠিতেছে যে "সব গেল, সব গেল, কিছুই আর থাকে না!" কাঁদুনি-গায়কদিগের জানা উচিত যে, এক রাজার মৃত্যু হইলে আর এক রাজা যতক্ষণ পর্য্যন্ত না সিংহাসনে উপবিষ্ট হ'ন, ততক্ষণ দেশের অরাজক-অবস্থা অনিবার্য্য, কিন্তু তাহা বলিয়া কে এমন নির্ব্বোধ যে, সেই অরাজক-অবস্থার প্রতিবিধান-মানসে মৃতরাজাকে চিতা হইতে উঠাইয়া আনিয়া পুনরায় তাঁহাকে ঠেকো দিয়া সিংহাসনে বসাইয়া রাখে! কুলানুরাগ এবং দেশানুরাগ দুয়ের মাঝখানে অরাজকতার মুলুক ইহা আমরা বিলক্ষণই দেখিতেছি ; কিন্তু তার সঙ্গে এটাও দেখিতেছি যে, নবাঙ্কুরিত দেশানুরাগকে দাবিয়া রাখিয়া কুলানুরাগকে সিংহাসনে বসাইতে যাওয়া বৃথা পণ্ডশ্রম। দেশানুরাগ যদি কুলানুরাগের নীচের পইঁটা হইত, তাহা হইলেই উপদেষ্টার মুখে এই কথা শোভা পাইত যে, "হে ভ্রাতৃগণ দেশানুরাগের স্কন্ধে ভর করিয়া কুলানুরাগের মঞ্চে উত্থান কর!" কিন্তু বাস্তবিক তো আর তাহা নহে—কুলানুরাগ তো দেশানুরাগের উপরের পইঁটা নহে— দেশানুরাগই কুলানুরাগের উপরের পইঁটা, কাজেই উপদেষ্টার মুখে উল্টা আরো এই কথাই শোভা পায় যে, "কুলানুরাগের স্কন্ধে ভর করিয়া দেশানুরাগের মঞ্চে উত্থান কর।"

কিন্তু আমাদের দেশে দেশানুরাগের বড়ই এক্ষণে দুর্গতি। এক্ষণে আমাদের দেশের বালকেরা বিদ্যালয়ে প্রবেশ করিয়া পোনের-ষোলো বৎসর ধরিয়া কুলানুরাগ ডিঙাইয়া দেশানুরাগের ইতিবৃত্ত-সকল প্রবল অধ্যবসায়ের সহিত গলাধঃকরণ করিতে থাকে ; অথচ দেশানুরাগ যে কি পদার্থ তাহা তাদের হৃদয়ে পৌঁছে না— কেবল মস্তিষ্কের মধ্যে প্রবেশ করিয়া সেখানে একটা গোলযোগ বাধাইয়া তোলে। দেশীয় দলপতিদিগের আবরণের মধ্যে তাহারা স্বার্থের মায়াবী রাক্ষসমূর্ত্তি দেখিতে পাইয়াছে এবং ঐতিহাসিক মহাত্মা-দিগের যশোরশ্মির অভ্যন্তরে তাহারো নিঃস্বার্থ মহত্ত্বের দেবমূর্ত্তির দর্শন পাইয়াছে—আর এখন তাহাদিগকে ধরিয়া রাখা দায়! কিন্তু হইলে হইবে কি— দেশানুরাগের পথঘাট সমস্তই তাহাদের নিকটে অপরিচিত ; কুলানুরাগের হস্তাবলম্বন ছাড়িয়া — যেমন তাহারা দেশানুরাগের পইটায় পা দিবার উপক্রম করিতেছে— আর অমনি তাহাদের পা পিছলিয়া তাহারা নীচের ধাপে নামিয়া পড়িতেছে ; কুলানুরাগ হইতে তাহারা উঠিবে কোথায় দেশানুরাগে— নামিয়া পড়িতেছে গৃহানুরাগে! ইহা দেখিয়া আমাদের দেশের প্রাচীন-সম্প্রদায়েরা এই বলিয়া মুহুর্মুহু বিলাপ করেন যে, এখনকার লোকে কেবল আপনি এবং আপনার পরিবার বোঝে।

আসল কথা এই যে, দেশানুরাগকে আমরা যে, হাত বাড়াইলেই মুঠার মধ্যে পাইব এরূপ এক্ষণে প্রত্যাশা করাই অন্যায়। ইউরোপে কুলানুরাগের বিরুদ্ধে প্রাণপণ সংগ্রাম করিয়া তবে দেশানুরাগ জয়ী হইতে পারিয়াছে। ইউরোপের তামসিক মধ্যম অব্দে রাজ-বংশীয় লোকেরা কুলের পক্ষ হইয়া এবং অপর সাধারণ লোকেরা দেশের পক্ষ হইয়া আপনাদের কত না রক্তারক্তি করিয়াছে! এইরূপ অনেক বর্ষের অনেক রক্তারক্তির পর দেশনুরাগ চরমে জয়লাভ করাতে তাহারই গুণে ইউরোপ এক্ষণে ইউরোপ হইয়াছে। আমাদের দেশে ঠিক তাহার বিপরীত; — আমাদের দেশে কুলানুরাগই দেশানুরাগের উপরে জয় লাভ করিল; ব্রাহ্মণদিগের পাকচক্রে বুদ্ধের সমস্ত সংকল্প তাঁহার জন্মভূমিতে নিষ্ফল হইল ; সাধারণ প্রজামণ্ডলীর উপরে কুলীনদিগের কুলমর্য্যাদা সগর্ব্বে মস্তক উত্তোলন করিয়া দাঁড়াইল; সনাতন সার্ব্বভৌমিক ধর্ম্ম অরণ্যে প্রস্থান করিল; এবং লোকসমাজে কৃত্রিম কর্ম্মকাণ্ডের যজনযাজন একাধিপত্য করিতে লাগিল।

কিন্তু গতস্য শোচনা নাস্তি ; —অতীতকালে যাহা ছিল তাহা ছিল— যাহা হইয়াছে তাহা হইয়াছে—তাহার জন্য ভাবিয়া কোনো ফল নাই। বর্ত্তমান কালে আমাদের আছেই বা কি আর আমাদের করিতে হইবেই বা কি, তাহাই এক্ষণে বিবেচ্য।

আমাদের আছে যাহা, তাহা ভরপূরই আছে ; নাই যাহা তাহা মূলেই নাই ; আছে কী? না কুলানুরাগ ; নাই কী? না দেশানুরাগ।

এক্ষণে আমরা, করিব তবে, কী? আমরা কি দেশানুরাগের মায়ামৃগ অনুসরণ করিয়া সারা হইব? তাহা যদি করি—তবে কুলানুরাগের সীতা হারানো এবং সেই সঙ্গে এককূল ওকূল-দুকূল হারানো—আমাদের ললাটে অবশ্যম্ভাবী। অকর্ম্মণ্য কুলানুরাগ যদিচ আমাদের দেশের একপ্রকার জ্বর-বিকার, কিন্তু জ্বর ছাড়িলেই নাড়ি ছাড়িবে—এইটি জানিয়া—বুঝিয়া-সুঝিয়া ঔষধের ব্যবস্থা করা কর্ত্তব্য। আমাদের দেশ হইতে উচ্চবংশীয় লোকের জাতীয় গৌরব সমূলে উচ্ছিন্ন হইলে—যাহা আমাদের ছিল তাহাও যাইবে, যাহা আমাদের চাই তাহাও পাইব না ; তাহা হইলে আমাদের পৌত্রানুপৌত্রেরা এই বলিয়া আমাদিগকে উপহাস করিবে

যে, ছিলেন মানুষ, হইতে গেলেন দেবতা, হইয়া পড়িলেন (Darwin-এর মতানুযায়ী) মানুষের অতিবৃদ্ধ প্রপিতামহ!

তবে কি আমরা কুলানুরাগকেই সর্ব্বস্ব করিব? তাহা যদি করি তাহা হইলে প্রবল কাল-স্রোতের উজানে আমাদের সমাজের গতি হইবে—জ্ঞানের আলোক নিভিয়া যাইবে—মোহান্ধ কুল-গরিমা নৌকার হাল ধরিয়া মাঝি হইয়া বসিবে ; সেই অন্ধ আনাড়ির হাতে আমরা যদি ধন প্রাণ সঁপিয়া দিয়া নিষ্কর্ম্মা হইয়া বসিয়া থাকি— তবে নৌকাডুবি অনিবার্য্য!

আমাদের দেশ এক্ষণে দ্বেষ হিংসার তরঙ্গে দোদুল্যমান ভীষণ সমুদ্র , তাহা হইতে ভয়ে চক্ষু ফিরাইয়া কুলেই আমরা মনে করিতেছি নিরাপদ কূল , — দূর হইতে আমাদের এইরূপ মনে হয় বটে— কিন্তু কাছে গিয়া দেখিলেই দেখিতে পাই যে, কূল যে অতি ভয়ানক স্থান— নিবিড় অন্ধকার সেখানে নির্ভয়ে বসতি করিতেছি— তাহা ব্যাঘ্র ভল্লুক এবং সর্পের বহুকালের আশ্রয়-দুর্গ।

বাস্তবিক, কুলানুরাগ দেশানুরাগের নীচের পইটা বই উপরের পইটা নহে।

ইউরোপীয়েরা দেশানুরাগের উত্তেজনায় কেমন অভূতপূর্ব্ব অশ্রুতপূর্ব্ব মহৎ মহৎ কার্য্য সাধন করে এবং কেমন অবলীলাক্রমে তাহা করে— তাহা আমরা প্রত্যহই চক্ষের সমক্ষে দেখিতেছি , কিন্তু কুলানুরাগের উত্তেজনায় আমরা কি করি? করিবার মধ্যে করি কেবল—গাঁয়ে মানে না আপনি মণ্ডল হইয়া হিঁদুয়ানির প্রচার, অথবা যাহা একই কথা—হিঁদুয়ানির শ্রাদ্ধ! কখনো বা আমরা বন গাঁয়ে শেয়াল রাজা হই—তখন আমাদের প্রতাপ দেখে কে? এ'কে জাতে তুলিতেছি— ও'কে জাত হইতে বহিষ্কৃত করিয়া দিতেছি— এ'র নিমন্ত্রণ বন্ধ করিতেছি— ওকে চালাইয়া লইতেছি— এইরূপ গুরুতর রাজকার্য্যের অনুষ্ঠানে ব্যাপৃত থাকিয়া (মহাবীর ডনকুইক্সোট্ আমাদের কাছে কোথায় লাগে!) আমরা আপনা-আপনাকে সিংহ শার্দ্দূল অপেক্ষাও বড় মনে করিতেছি। কুলানুরাগ হইতে আমাদের দেশে কার্য্য বড় জোর এই যা সম্ভবে— এ ছাড়া আর কিছুই সম্ভবে না।

যদি বল "দেশানুরাগ!" তবে তাহার এখনো ঢের বাকি— আমাদের দেশে তাহার গোড়াপত্তনও হয় নাই। দুঃখের কথা কি বলিব— আমাদের স্বদেশানুরাগও আমাদের স্বদেশীয় সামগ্রী নহে। বিলাতি ধুতির ন্যায় আমাদের বিলাতি স্বদেশানুরাগ ইংরাজি দোকানে খুব সস্তাদরে বিক্রীত হইতেছে—টাকাটা সিকেটা খরচ করিলেই তাহা পাওয়া যাইতে পারে , — টাকাটা সিকেটা এখানে আর কিছু না—বামন-কায়তের কুল মর্যাদা— তাহার বিনিময়ে আমাদের দেশের আপামর সাধারণ যে-সে লোকে মনে করিলেই "পেট্রিয়ট" নাম ক্রয় করিতে পারে। এরূপ দেশানুরাগ জিনিস খুব সস্তা বট কিন্তু তাহার কিসমোল্লায় গলদ্! বিদেশীয় ঢঙের স্বদেশানুরাগ, আর, সোনার পাথরবাটি, দুয়ের মধ্যে তিল-মাত্রও প্রভেদ নাই।

এই বিষম সংকটে আমাদের উদ্ধারের পথ একটি কেবল আছে— সেটি আমরা দেখিয়াও দেখিতেছি না ; সেটি পলিসীর পথ নহে কিন্তু সত্যের পথ—ভগবদ্ভক্তি এবং বৈরাগ্যের পথ। এইস্থলে আমি বিনীতভাবে শ্রোতৃবর্গের নিকট হইতে এই একটি আগ্রহ ভিক্ষা চাই—যেন ভগবদ্ভক্তি বলিতে তাঁহারা কেহ প্রতিমা-পূজা অথবা মানুষ-পূজা না বোঝেন, আর, বৈরাগ্য বলিতে বনে যাওয়া অথবা কাজের বা'র হইয়া যাওয়া না বোঝেন। উপনিষদের

বিশুদ্ধ ব্রহ্মজ্ঞান অবলম্বন করিয়া ভগবদ্গীতার প্রণেতা যেরূপ ভগবদ্ভক্তির উপদেশ করিয়াছেন তাহাকেই আমি এখানে বলিতেছি ভগবদ্ভক্তি ; আর তিনি যেরূপ নিষ্কাম-কর্ম্মের উপদেশ করিয়াছেন তাহাকেই এখানে আমি বলিতেছি বৈরাগ্য।

দেশানুরাগের কথা ছাড়িয়া দেও—তাহা আজ পর্য্যন্ত আমাদের দেশে জন্মিবারই অবকাশ পায় নাই ; এক্ষণে আমাদের দেশে গৃহী ব্যক্তির যত কিছু সংসার-ধর্ম, কুলানুরাগই তাহার সর্ব্বপ্রধান প্রবর্ত্তক, তা বই, বৈরাগ্য আমাদের দেশে নিষ্কামকর্ম্মের প্রবর্ত্তক দাঁড়াইয়াছে। বৈরাগ্যের বাগ ফিরাইয়া তাহাকে নিষ্কাম কর্ম্মের সাধনায় নিযুক্ত করা সকল কাজের সেরা কাজ— এই কাজ এখনো আমাদের আপনাদের হাতে রহিয়াছে।

কুলানুরাগ এপক্ষের নির্ভরস্থল, দেশানুরাগ ও-পক্ষের নির্ভরস্থল ; বৈরাগ্য অনুভয়-পক্ষের নির্ভর স্থল। বৈরাগ্যের মুক্ত-সমীরণ ক্ষণকালের জন্যও যদি আমরা সেবন করি, তবে আমরা বাহিরে পরাধীন হইলেও অন্তরে স্বাধীন হই ; — সে সমীরণের প্রত্যেক হিল্লোলে আমাদের ধড়ে প্রাণ আসে— তাহা মৃত-সঞ্জীবনী সুধা। সেই সুধা-সিঞ্চনে প্রাণ পাইলে মনুষ্য না করিতে পারে এমন অসাধ্য কাজই নাই। দেশানুরাগী ব্যক্তি কামান বন্দুক দিয়া বিদেশ জয় করে— এই পর্য্যন্ত; —ঈশ্বরানুরাগী ব্যক্তি হৃদয়ের অনুরাগ দিয়া পৃথিবী জয় করেন। ঈশ্বরানুরাগী ব্যক্তি যখন অনুভয় পক্ষের মুক্ত সমীরণ হইতে উভয় পক্ষের মধ্য-স্থলে অবতীর্ণ হইয়া সকল-পক্ষেরই মঙ্গল কামনা করিয়া নিষ্কাম কর্ম্মের সাধনায় প্রবৃত্ত হ'ন, তখন্ কেহই তাঁহাকে বাধা দিতে পারে না। এইরূপ উচ্চ অঙ্গের নিষ্কাম-সাধনা কাহাকে বলে তাহা যদি কার্য্যে মূর্ত্তিমান্ দেখিতে চাও, তবে রামমোহন রায়ের জীবনবৃত্তান্ত পাঠ কর। উভয়-পক্ষের মধ্যস্থলে দণ্ডায়মান হইয়া কেমন করিয়া বিদ্বেষকে অনুরাগ-দ্বারা জয় করিতে হয়—অসত্যকে সত্য দ্বারা জয় করিতে হয়— পরকে আপনার করিতে হয়, স্বদেশীয় গুণের উচ্ছ্বাস দ্বারা বিদেশকে বশীভূত করিতে হয়, —তাঁহার জীবনচরিতের প্রত্যেক পত্র এবং প্রত্যেক ছত্র তোমাকে তাহার সন্ধান বাৎলিয়া দিবে। ইংলণ্ডে তাঁহার সমাধি-মন্দির দেখিয়া ভয় পাইও না, যতদিন সেখানে তিনি বাঁচিয়াছিলেন ততদিন তাঁহার মন তাঁহাকে লইয়া স্বদেশে পড়িয়া রহিয়াছিল ; ততদিন—তাঁহার গাত্রে স্বদেশীয় পরিচ্ছদ এবং কণ্ঠে স্বজাতীয় উপবীত, দুয়ে মিলিয়া সাক্ষ্য দান করিয়াছে যে, তিনি স্বদেশকেও বিস্মৃত হ'ন নাই ; অথচ তিনি স্বদেশ বিদেশ স্বজাতি বিজাতি সকলকে পশ্চাতে ফেলিয়া ভগবদ্ভক্তি এবং বৈরাগ্যের কৈলাস-শিখরে দেবতাগণের সহিত একত্রে ব্রহ্মগান করিতে ছিলেন ; তাহার সাক্ষী—সমুদ্রের মাঝখানে "কি স্বদেশে কি বিদেশে যথায় তথায় থাকি, তোমারি রচনা মধ্যে তোমারে দেখিয়া ডাকি; দেশভেদে কাল-ভেদে রচনা অসীমা, প্রতিক্ষণে সাক্ষ্য দেয় তোমার মহিমা ; তোমার প্রভাব দেখি না থাকি একাকী।" এ গীত তাঁহারই হস্ত দিয়া এবং তাঁহারই কণ্ঠ দিয়া বাহির হইয়াছিল।* ব্রাহ্মণ জাতির প্রধান ধর্ম্ম যে অধ্যয়ন অধ্যাপন দেবারাধনা এবং পরোপকার,

* যাঁহারা পলিসী-সূত্রে উপবীত ধারণা করেন তাঁহারা স্বতন্ত্র শ্রেণীর লোক, রামমোহন রায় সে দলের লোক ছিলেন না—ইহা বেশ বুঝিতে পারা যায়। রামমোহন রায় অবশ্য এটা জানিতেন যে, উপবীত রাখিলেও স্বর্গ-লাভ হয় না, উপবীত ফেলিয়া দিলেও জাত যায় না। বিজ্ঞানের একটি সিদ্ধান্ত এই যে, কোনো একটি গতিশীল ব্যাপার নীচের পইটা ছাড়াইয়া উপরের পৈটায় উঠিলে নীচের পইটার কতকগুলি অবয়বের ছাপ তাহার গায়ে লাগিয়া থাকে—যদিচ বর্ত্তমান পৈটায় তাহা আদবেই

তাহাই তাঁহার জীবনের একমাত্র ব্রত ছিল। তিনি এ দেশ এবং একাল দুয়ের মধ্যস্থলে দণ্ডায়মান হইয়া কেমন করিয়া যে চকিতের মধ্যে দুই পক্ষের বিবাদ ভঞ্জন করিয়া দিলেন — দেখিয়া মনে হয় ঐন্দ্রজালিক ব্যাপার ; তাহা বলিয়া তাহা কৃত্রিম পলিসীর কোনো ধার ধারে না; তাহা অকৃত্রিম অনুরাগের স্বভাব-সুলভ কার্য্য নৈপুণ্য। তাহা প্রতিভার কন্যা— প্রত্যুৎপন্নমতি। দুর্বুদ্ধি-কন্যা আত্মবর্ত্তিনী পলিসী, সেই স্বর্গীয় দেব-কন্যাটির মতো সাজ-গোজ করিয়া অনভিজ্ঞ লোকের চক্ষে ধূলা দিতে পারে— কিন্তু তাহার মুখাবরণের ভিতরে একটু উঁকি দিয়া দেখিলেই দেখিতে পাওয়া যাইবে যে, কৃত্রিম এবং অকৃত্রিম—দুয়ের মধ্যে আকাশ পাতাল প্রভেদ। পলিসীবেত্তারা সকলেই বুঝিতেছেন যে, হিন্দু মুসলমানের মধ্যে, খোট্টা বাঙ্গালির মধ্যে এবং আর আর সহোদর জাতিগণের মধ্যে হামামা কোনো মতে চুকিয়া যাইতে পারিলে ভারতভূমির হাড়ে বাতাস লাগে ; কিন্তু কেমন করিয়া যে, তাহা হইতে পারে তাহা কেহই বুঝিতেছেন না; একা কেবল রামমোহন রায়ই তাহা বুঝিয়াছিলেন— তিনি তাঁহার দূরদর্শী প্রজ্ঞা-নয়নে স্পষ্টাকারে দেখিতে পাইয়াছিলেন যে একেশ্বর-বাদের জয়-ধ্বজার অধীনেই হিন্দু মুসলমান বাঙ্গালি খোট্টা শিখ প্রভৃতি ভারতবর্ষের বিভিন্ন জাতিরা এক মা-বাপের সন্তান হইয়া পুনর্জন্ম লাভ করিতে পারে, মাতা— ভারতভূমি। পিতা— স্বয়ম্ভূ ভগবান! ইউরোপীয় জাতিদিগের যত কিছু মহত্ত্বের সাধনা সমস্তই প্রধানতঃ দেশানুরাগেরই উত্তেজনা , রামমোহন রায় দেশানুরাগ হইতে আর এক ধাপ উচ্চে উঠিয়া বিশুদ্ধ ভগবদ্ভক্তি এবং নিষ্কাম সাধনার পথ আমাদিগকে প্রদর্শন করিয়া চকিতের মধ্যে অন্তর্ধান করিলেনঃ তাঁহার কাজ ফুরাইল— আর তাঁহাকে কে ধরিয়া রাখিতে পারে? এমন একজন মনুষ্য সে দিন আমাদের দেশে জন্মগ্রহণ করিলেন, তবুও আমরা তাঁহাকে ঘূণাক্ষরেও চিনিতে পারিলাম না—তাঁহাকে স্মরণ করিয়া একফোঁটাও অশ্রু বর্ষণ করিলাম না—অথচ আমরা "যায় সেকাল হায় সেকাল" করিয়া বুক চাপড়াইয়া রাস্তার মাঝখানে নতুন একতরো হাসেন হোসেনকে আসরে নামাইতেছি—ইহাতে হাসিব কি কাঁদিব ঠিক করিয়া ওঠা দায়! হাসেন হোসেনের নাট্যাভিনয় যথেষ্ট হইয়াছে, এক্ষণে সাধনায় প্রবৃত্ত হও। রামমোহন রায় যে-পথে নিশান ধরিয়া সর্ব্বাগ্রে দাঁড়াইয়া আছেন সেই পথের অনুযাত্রী হও। ফালতো মায়া-কান্না মায়া-ভক্তি মায়া চাতুরী ছাড়ো—পলিসী ছাড়ো। সাহসে ভর করিয়া এপক্ষ এবং ওপক্ষের মধ্যস্থলে, এদেশ এবং একালের মধ্যস্থলে দণ্ডায়মান হও , সেই বিবাদী ভূমিতে দণ্ডায়মান হইয়া সত্য দ্বারা অসত্যকে জয় কর—অনুরাগ দ্বারা বিদ্বেষকে জয় কর—মঙ্গল দ্বারা অমঙ্গলকে জয় কর—এইরূপ কর যে, দেশের তাহাতে মঙ্গল হইবে—কুলের তাহাতে মঙ্গল হইবে—পৃথিবীর তাহাতে মঙ্গল হইবে।

---

কোনো কাজে লাগে না , বিজ্ঞান-শাস্ত্রে ইহাকে বলে atavism। সর্প-টিকটিকির জাত ; তাঁহার আদিম পূর্ব্ব-পুরুষদিগের পা ছিল এরূপ অনুমান হয় ; কিন্তু এখন সর্প বিনা পায়ে চলিতে পারে — সুতরাং এখন তাহার পা থাকিলেও যা, না থাকিলেও তা , না থাকিলে বরং তাহার শরীর হাল্কা হয় , কিন্তু তথাপি পূর্ব্বকালের স্মারক চিহ্ন-রূপে সর্পশরীরের যথাস্থানে পদদ্বয়ের অঙ্কুর এখনো পর্য্যন্ত খোলস ঢাকা রহিয়াছে দেখিতে পাওয়া যায়। রামমোহন রায় যদিচ কুলানুরাগের গৈঁঠা ছাড়াইয়া অনেক উচ্চে উঠিয়াছিলেন তথাপি তাঁহার কুল-মাহাত্ম্যের একটি স্মারক-চিহ্ন তাঁহাকে দংশিয়া ধরিয়াছিল—কেবল স্বভাবের প্রভাবে ; তা বই — তাহার মধ্যে কৃত্রিমতা কিছুই ছিল না— পলিসী কিছুই ছিল না।

# বিদ্যা এবং জ্ঞান

যদি-চ একক্ষণে আমার শরীর ইচ্ছানুরূপ কণ্ঠের দৌড় দেওয়াইতে পারিবার মতো সবল নহে, তথাপি এই উপলক্ষে কয়েকটি ভাবিবার বিষয় দেশস্থ বিজ্ঞজনের (বিশেষতঃ অধ্যেতৃজনের) জ্ঞান গোচর করিবার প্রত্যাশায় বহুদিনের পর আমি আজ এইরূপ কৃতবিদ্য-মণ্ডলীর মাঝখানে প্রবন্ধ-হস্তে সমাগত হইয়াছি। আমার বক্তব্য বিষয়টির সংজ্ঞা নির্ব্বাচনের দায় এড়াইবার জন্য আমি সোজা কথা বাছিয়া বাছিয়া বর্ত্তমান প্রবন্ধের নাম দিয়াছি বিদ্যা এবং জ্ঞান। কিন্তু তবুও শ্রোতৃবর্গের মনোমধ্যে এইরূপ একটা তর্ক উঠিতে পারে যে, বিদ্যা এবং জ্ঞান এক না দুই। এ তর্কের মীমাংসাকার্য্য লোকের হস্তে ছাড়িয়া দেওয়াই পরামর্শ-সিদ্ধ, কেন না, লোকের ভাষা লোকে যেমন জানে, এমন আর কেহই না। লোকে কি বলে?

যাঁহারা বিদ্যাধনে ধনী, তাঁহাদিগকে বলে সুপণ্ডিত, যাঁহারা জ্ঞানরত্নের খনি, তাঁহাদিগকে বলে পরম জ্ঞানী ; যাঁহারা দুই-ই একাধারে, তাঁহাদিগকে বলে সোনায় সোহাগা। ইহাতেই বুঝিতে পারা যাইতেছে যে, বিদ্যা এবং জ্ঞানের মধ্যে প্রভেদ অবশ্যই কিছু-না-কিছু আছে। সেই প্রভেদটির গুরুত্বের প্রতি আমি আজ আপনাদের দৃষ্টি আকর্ষণ করিব মনে করিয়াছি; আর সেই সঙ্গে বিদ্যা এবং জ্ঞানের দুই বিভিন্ন পথের ঠিকানা নির্দেশ করিব, এটাও আমার একটা মনোগত অভিপ্রায়।

বিদ্যা নানা, আর, ভিন্ন ভিন্ন বিদ্যা ভিন্ন সত্যের অনুশীলনে ব্যাপৃত। জ্ঞান এক, আর সেই এক জ্ঞানের লক্ষ্য যেমন এক—পথও তেমনি এক। এক-জ্ঞানের লক্ষ্য এক অদ্বিতীয় মূল সত্য এবং তাহার এক পথ—অধ্যাত্মযোগের সাধন। বিদ্যার পথ হচ্ছে অন্বয়-ব্যতিরেকের পথ, জ্ঞানের পথ হচ্ছে যোগের পথ। বলিলাম অন্বয়-ব্যতিরেকে; তাহা পদার্থটা কী? পদার্থ তাহা আর কিছু না, জ্ঞাতব্য বস্তুতে স্বজাতীয় লক্ষণের অন্বয় (যেমন জলেতে তরলতা লক্ষণের অন্বয়) আর সেই সঙ্গে তাহা হইতে কি জাতীয় লক্ষণের ব্যতিরেক (যেমন জল হইতে কাঠিন্য লক্ষণের ব্যতিরেক)। বিদ্যা এইরূপ অন্বয়-ব্যতিরেকের প্রণালী অনুসারে আকাশ, বায়ু, অগ্নি প্রভৃতি জ্ঞাতব্য বস্তু সকল পৃথক পৃথক করিয়া অবধারণ করে।

একটি দৃষ্টান্ত দেখাইতেছি, তদ্দৃষ্টে সহজেই বিদ্যা এবং জ্ঞানের দ্বিবিধ পথের ঠিকানা পাওয়া যাইতে পারিবে।

বিদ্যা-বিহীন মনোবৃত্তির নিকটে আকাশ, বায়ু, অগ্নি, জল, মৃত্তিকা, সবই সমান, সবই ঘটিকা-যন্ত্রের ন্যায় প্রয়োজনমতে কাজ চালাইবার সামগ্রী ছাড়া আর কিছুই না। বিদ্যা কিন্তু গৃহিনী খুব গোছালো। বিদ্যা পাঁচরকমের পাঞ্চভৌতিক পদার্থ পাঁচ ইন্দ্রিয়সূত্রে বাঁধিয়া পৃথক পৃথক পাঁচ থাকে সাজাইয়া রাখে। ইহাতে ফল দাঁড়ায় দুইদিকে দুই বিপরীততত্ত্বো। একদিকে ভিন্ন ভিন্ন আকাশখণ্ড, ভিন্ন ভিন্ন বায়বা পদার্থ, ভিন্ন আগ্নেয় পদার্থ, ভিন্ন ভিন্ন জলীয়

পদার্থ, ভিন্ন ভিন্ন মৃন্ময় পদার্থ—এই সকল ভিন্ন ভিন্ন পদার্থের মধ্যে স্বাজাত্যের বন্ধন আঁটিয়া যায় ; এটা হয় অন্বয়ের গুণে ; আর এক দিকে আকাশ, বায়ু, অগ্নি, জল, মৃত্তিকা এই সকল বিভিন্ন জাতীয় পদার্থের মধ্যে বৈজাত্যভেদের প্রাচীর গাঁথিয়া তোলা হয়—এটা হয় ব্যতিরেকের গুণে। এইরূপ একটা সমগ্র বস্তুকে ভাঙিয়া তাহাকে পৃথক পৃথক অবয়বে বিভক্ত করিবার সময় বিদ্যা খুব সহজে তাহাতে কৃতকার্য্য হয় ; কিন্তু তাহার পরে যখন সেই বিশ্লেষিত অবয়ব-গুলা জোড়া-তাড়া দিয়া একটা সমগ্র বস্তু গড়িয়া দাঁড় করাইতে যায়, তখন বিচার-কর্ত্তার সূক্ষ্ম-দৃষ্টিতে তাহার কৃত্রিমতা বাহির হইয়া পড়ে। বিচার-কর্ত্তা বিদ্যাকে বলেন এই যে, প্রথমে তুমি তুলা হইতে সহস্র সূত্র সহস্রধা বিশ্লেষিত করিয়া তাহাদের মেলা-মেশার পথে কন্টক নিক্ষেপ করিয়াছ, এখন বলিতেছ যে, সহস্র মিলিয়া এক হইয়াছে—একটা পট হইয়াছে। উহার মধ্যে একত্ব যে কোনখানে, তাহাতো আমি দেখিতে পাইতেছিনা। যতই প্রখর হইতে প্রখরতর অনুবীক্ষণের প্রদীপ ধরিয়া উহার ভিতরে অনুসন্ধান চালনা করা যায়, ততই অসংখ্য ছিদ্রের ভিতর ছিদ্র বাহির হইতে থাকে—এইতো আমি দেখিতেছি। তুমি যাহা করিতেছ, তাহাও আমি দেখিতেছি, —তুমি তোমার নিজের অন্তর্নিহিত চৈতন্যের একত্বের প্রলেপ দিয়া ঐ ফাঁপরা বস্তুটার অসংখ্য ছিদ্রজাল ভরাট করিয়া দিতেছ, আর, তাহাকেই বলিতেছ—যোগ। যাহাকে তুমি বলিতেছ পাঁচের যোগ, তাহা তোমার কল্পনার যোগ, যাহাকে বলিতেছ পাঁচের একত্ব, তাহা তোমার অন্তর্নিহিত চৈতন্যের একত্ব। বিচার-কর্ত্তার এইরূপ নিক্তির ওজনের বিচারে দাঁড়াইতেছে এই যে, বিদ্যার প্রকল্পিত যোগ একপ্রকার জোড়া-তাড়া দিয়া ঘটাইয়া তোলা যোগ, তা বই তাহা প্রকৃত যোগ নহে। ওরূপ একটা কৃত্রিম ধরনের যোগকে যোগ না বলিয়া বলা উচিত সংগ্রহ, বলিবও আমি তাই। ফলে, বিদ্যা প্রথমে বিশ্লেষণ এবং বিভিন্নতা হইতে যাত্রারম্ভ করে বলিয়া, পরে সহস্র চেষ্টা করিলেও প্রকৃত যোগে পৌঁছিতে পারে না! জ্ঞান কিন্তু আর এক প্রদেশ হইতে যাত্রারম্ভ করে। জ্ঞান গোড়াতেই এক অদ্বিতীয় অখণ্ড-সত্যের প্রতি লক্ষ্য নিবিষ্ট করে। আর, সেইজন্য, জ্ঞানচক্ষুর অনিরুদ্ধ-দৃষ্টিতে জলস্থল আকাশ অনিলানল, ভূত-ভবিষ্যৎ বর্ত্তমান, প্রাণ-মন বুদ্ধি, দেব মনুষ্য, পশু পক্ষী কীট পতঙ্গ, তৃণ গুল্ম তরু-লতা, ধাতু প্রস্তর, বিশ্ব-ব্রহ্মাণ্ডের আদি অন্তর মধ্য এবং অন্তর বাহির সমস্ত লইয়া এক অদ্বিতীয় সত্তা বিরাজমান, আর, সেই অদ্বিতীয় সত্যের একত্বগুণে বিশ্ব-ব্রহ্মাণ্ডের আপাদমস্তক এবং অন্তর বাহির যোগে যোগে ওতপ্রোত। যে যোগের কথা উল্লেখ করিয়া পূর্ব্বে বলিয়াছি যে, তাহা সংগ্রহেরই আর এক নাম, এ যোগ সে যোগ নহে ; এ যোগ প্রকৃত পক্ষেই— যোগ। পূর্ব্বে দেখা হইয়াছে যে, বিদ্যার পথ অন্বয় ব্যতিরেকের পথ, এক্ষণে দেখা যাইতেছে যে জ্ঞানের পথ যোগের পথ। এ তো গেল প্রবন্ধের ভূমিকা, এখন কোন স্থান হইতে যাত্রারম্ভ করা যাইবে, সেইটেই বিবেচ্য। ভাবিয়া দেখিলাম যে, বিদ্যার পথ সকলেরই নিকটে সুপরিচিত, জ্ঞানের পথ অনেকের নিকটে হয়তো অপরিচিত। এইরূপ স্থলে বিদ্যার বাঁধা-রাস্তার মধ্যস্থান হইতে যাত্রারম্ভ করিয়া জ্ঞানের নিভৃত গুহাগহ্বরের পথাভিমুখে ধীরে ধীরে পা বাড়ানোই পরামর্শ-সিদ্ধ ; অতএব তাহারই চেষ্টা দেখা যা'ক।

বিদ্যারাণী নীতিজ্ঞা কম নহেন, যদিচ তাঁহার নীতি কলির শিখাইয়া দেওয়া একালের নীতি—একপ্রকার চাণক্যের নীতি! সে নীতির মর্ম্ম-কথা হ'চ্চে Divide & conquer ভাগ-

ভাগ কর, আর জেতো। বিদ্যা যখন গণিত-রাজ্য জয় করিতে বাহির হ'ন, তখন তিনি পাটীগণিত, বীজগণিত জ্যামিতি, ত্রিকোণমিতি প্রভৃতি গণিতের খণ্ড-প্রদেশগুলা পরস্পরের সংশ্লেষ হইতে বিশ্লেষিত করিয়া একে একে সেগুলাকে হাতের মুঠার মধ্যে আনয়ন করেন; এইরূপ করিয়া সমগ্র গণিত-রাজ্য অবলীলাক্রমে জয় করিয়া ফ্যালেন। যে কোনো বিদ্যা হউক না কেন, তাহা রীতিমত উপার্জন করিতে হইলে তাহাকে আশপাশের আর-আর সমস্ত বিদ্যা হইতে যতদূর পারা যায় পৃথক্ করিয়া লইয়া তাহারই উপরে মনোযোগের সমস্ত ভার সমর্পণ করা কর্ত্তব্য ; এইরূপ মনে করা কর্ত্তব্য, যেন উপার্জ্জিতব্য বিদ্যার সঙ্গে আর কোনো বিদ্যার ঘুণাক্ষরেও কোনো সম্পর্ক নাই। বীজগণিতও গণিত, জ্যামিতিও গণিত; কিন্তু তাহা সত্ত্বেও জ্যামিতি অধ্যয়ন করিবার সময় এরূপ অনন্য-পরায়ণ মানসে তাহাতে প্রবৃত্ত হওয়া কর্ত্তব্য, যেন বীজগণিতের সঙ্গে জ্যামিতির মূলেই কোনো সম্পর্ক নাই। বলিলাম "কর্ত্তব্য" কিন্তু কাহার পক্ষে কর্ত্তব্য? পঠদ্দশায় বিদ্যালয়ের বালকদিগের পক্ষে তাহা কর্ত্তব্য বিশেষতঃ যাঁহারা পরীক্ষার জন্য প্রস্তুত হইতেছেন, তাঁহাদের পক্ষে। অন্বয়-ব্যতিরেকের পথ বিদ্যা উপার্জ্জনের প্রকৃষ্ট পথ তাহাতে আর ভুল নাই, কিন্তু তাহা জ্ঞানোদয়ের পথ নহে, —জ্ঞানোদয়ের পথ ঠিক্ তাহার বিপরীত। জ্ঞানোদয়ের পথ—যোগের পথ।

ঊনবিংশ শতাব্দীর বিদ্যার আদিগুরু "দে কর্ত্তা" (Des cartes) বীজগণিতের সমীকরণ-পদ্ধতি জ্যামিতির অধিকারের মধ্যে প্রবেশ করাইয়া গণিতের সাধন-সৌকর্য্য কত যে উচ্চে উঠাইয়া দিয়াছেন, তাহা বলা যায় না। তাঁহার পূর্ব্বের আমলের বীজগণিত এবং জ্যামিতির মাঝখানে প্রাচীর একটা দাঁড় করানো ছিল বিপর্যায় কঠিন। "দে কর্ত্তা" (Des cartes) সেই বিচ্ছেদের প্রাচীরটা ভাঙিয়া ফেলিয়া— তাহার জায়গায় সৌহার্দ্দ-বিনিময়ের দিব্য একটা সুগম পথ উন্মুক্ত করিয়া দিলেন। বিভিন্ন শ্রেণীর বিদ্যার মধ্যে যোগের এইরূপ গোড়াপত্তন তাঁহার মতো জ্ঞানী ব্যক্তিদিগেরই কাজ। তিনি যদি ঐ কার্য্যটিতে হস্তক্ষেপ না করিতেন, তাহা হইলে গণিত-বিদ্যা আজিও ভূতলে হামাগুড়ি দিত। সাধারণত বলা যাইতে পারে যে, সকল বিদ্যারই নিগূঢ় মর্ম্মস্থান দিয়া আর-আর নানা বিদ্যার সহিত সম্মিলনের নানা পথ প্রমুক্ত রহিয়াছে, আর, যে সকল সুড়ঙ্গ পথের রহস্য উদঘাটন জ্ঞানোদয়েরই ফল, তা বই তাহা পাণ্ডিত্যের ফল নহে! ফলে, পণ্ডিত হইলেই কিছু আর জ্ঞানী হওয়া যায় না ; জ্যোতিষ জানিলেই কিছু আর নিউটন হওয়া যায় না; কবিতা লিখিতে জানিলেই কিছু আর শেক্‌স্‌পীয়র হওয়া যায় না! এ তো দেখিতেই পাওয়া যাইতেছে যে, নিউটন শেক্‌সীয়র প্রভৃতি প্রতিভাশালী মহাত্মাদিগকে অসামান্য বিদ্বান বা অসামান্য পণ্ডিত বলিলে তাঁহাদের প্রকৃত মর্য্যাদা মাটি করা হয় ; কেন না, বিদ্যা বলিতে সচরাচর যাহা বুঝায়, তাঁহাদের বিদ্যা সে রকমের বিদ্যা নহে— শেখা বিদ্যা নহে। তাঁহাদের বিদ্যা এক প্রকার অশেখা বিদ্যা।.তাহা অশিক্ষিত গোড়ার জ্ঞানের উদ্বোধন—চৈতন্যের উদয়। শেখা বিদ্যার নিকটে ভিন্ন ভিন্ন জ্ঞাতব্য বিষয় স্ব স্ব ক্ষুদ্র ক্ষুদ্র অধিকারের গণ্ডির মধ্যেই অবরুদ্ধ ; পরন্তু, সে-সমস্তের মর্ম্মে মর্ম্মে পরস্পরের সহিত সৌহার্দ্দ-বিনিময়ের যেরূপ নানামুখো পথ প্রমুক্ত রহিয়াছে, তাহার সন্ধান খুঁজিয়া পাওয়া অশেখা বিদ্যারই কাজ— মূল জ্ঞানেরই কাজ। জ্যোতিষের সঙ্গে যন্ত্রবিদ্যার (Mechanics-এর) যে বিশেষ কোনো প্রকার সম্পর্ক থাকিতে পারে, এরূপ একটা কথা নিউটনের পূর্ব্বের আমলের পণ্ডিত-সমাজে উত্থাপনেরই যোগ্য

ছিল না। নিউটন এই একটা বিস্ময়জনক সমাচার পণ্ডিত মণ্ডলীর মাঝখানে উপস্থিত করিলেন যে, যে কারণে বৃন্তচ্যুত ফল ভূতলে নিপতিত হয়, সেই কারণে গ্রহ-চন্দ্রাদি জ্যোতির্মণ্ডল স্ব স্ব পরিধি-পথে চলাফেরা করে। এরূপ একটি বিশাল জগৎ-জোড়া কথা কে বলিতে পারে? অপ্রতিহত জ্ঞানদৃষ্টিতে সুদূর নভোমণ্ডলের শত সহস্র যোজন-ব্যাপী গ্রহ-চন্দ্রাদি আপেল ফলেরই জ্যেষ্ঠ ভ্রাতা। এটা কি কম একটা কথা! ইহাতে প্রকারান্তরে বলা হইতেছে, সব সত্যই এক সত্য। অত-বড় একটা স্বর্গ-মর্ত্ত্য-পাতালব্যাপী কথা নিউটন কোথা হইতে পাইলেন? বাহির হইতে পা'ন নাই তাহা দেখিতেই পাওয়া যাইতেছে। বাহির হইতে পাইবেন কি করিয়া? "সব সত্যই এক সত্য" এটা যে একটা অন্তরাত্মার নিগূঢ় কথা। অন্তরের কথা কি বাহির হইতে পাওয়া যাইতে পারে? তাহা যদি সম্ভব হইত তবে মনুষ্য আপনার অন্তর্নিহিত চৈতন্যও পথে-ঘাটে ছড়াছড়ি যাইতেছে দেখিত। ফল-কথা এই যে, পাইয়াছিলেন নিউটন্ তাহা— অশেখা-বিদ্যার হস্ত হইতে—যাচাই করিয়াছিলেন শেখা-বিদ্যার বাজারে। যাচাই-কার্য্য আর কিছু না—যথার্থ পরীক্ষা ; অর্থাৎ পাশ্চাত্য বিজ্ঞানশাস্ত্রে যাহাকে বলে Verification। নিউটনের এই যে একটি প্রাণের কথা যে সত্যের নিকটে বড় ছোটো নাই—দূর নিকট নাই ; পরন্তু যে সত্য মহাকাশের মহা মহা জ্যোতির্মণ্ডলে বিরাজমান, সেই সত্যই ক্ষুদ্র একটা আপেল ফলে মাথা গুঁজিয়া রহিয়াছে ; তাঁহার এই প্রাণের কথাটি যখন তাঁহার জ্ঞানের আলোকে মাধ্যাকর্ষণ বেশে সাজিয়া বাহির হইল আর তাহার পরে যখন নানাপ্রকার সুপরীক্ষিত বৃত্তান্তের প্রমাণ বলে বলী হইয়া সেই কথাটি তাঁহার জ্ঞানের মধ্য হইতে পণ্ডিত সমাজে এবং পণ্ডিত সমাজের মধ্য হইতে সাধারণ লোক-সমাজে উথলিয়া পড়িল, তখন জ্যোতিষ এবং যন্ত্রবিদ্যার মাঝখানে এতকাল ধরিয়া যে একটা বিচ্ছেদের প্রাচীর মাথা উঁচু করিয়া দাঁড়াইয়া ছিল, তাহা সেই দুর্নিবার বানের তোড়ে ভাঙিয়া চুরমার হইয়া গেল। তখন দেশ-বিদেশের পণ্ডিতবর্গের চক্ষু ফুটিল, সকলেই তাঁহারা তখন জানিতে পারিলেন যে, জ্যোতিষ এবং যন্ত্রবিদ্যা হরিহরাত্মা। তার সাক্ষী নিউটনের উত্তরাধিকারী লাপ্লাস্ তাঁহার নব প্রণীত জ্যোতির্গ্রন্থের নাম দিলেন Celestial Mechanics নাভসিক যন্ত্রবিদ্যা। জ্ঞান তলে তলে কার্য্য করিয়া বিদ্যার বিশ্লেষিত অঙ্গ-প্রত্যঙ্গে যোগের কিরূপ বন্ধন আঁটিয়া দেয়, তাহার আর একটি নমুন দেখাই।

অষ্টাদশ শতাব্দীর বড় বড় জীবতত্ত্ববিৎ পণ্ডিতেরা এইরূপ একটা অকাল-পক্ব মত বিদ্যার বাজারে চালাইয়া দিয়াছিলেন যে, বিভিন্নজীব-শ্রেণী পরস্পরের সংস্রব হইতে এরূপ কঠিন প্রাচীর দিয়া আগলানো রহিয়াছে যে, কোনো-গতিকেই এক শ্রেণী অন্য শ্রেণীতে পরিণত হইতে পারে না। ডার্বিন তাঁহাদের কথায় কর্ণপাত না করিয়া এক জোড়া লম্বপুচ্ছ পায়রা লইয়া তাহাদের পর-পরবর্ত্তী বংশের মধ্য হইতে বেশী-বেশী লম্বপুচ্ছ বাছিয়া-বাছিয়া জোড় মিলাইয়া অবশেষে এরূপ একঝাঁক মাত্রাতীত লম্বপুচ্ছ ফলাইয়া তুলিলেন যে, তেমন-তরো নূতন সৃষ্টিগোচর পক্ষীকে দীর্ঘ-পুচ্ছ পায়রা বলিলেও বলা যাইতে পারে, হ্রস্ব-পুচ্ছ ময়ূর বলিলেও বলা যাইতে পারে। ডার্বিনের পূর্ব্বাচার্য্যেরা সকলেই জানিতেন যে, প্রকৃতিরাজ্যে এরূপ মাঝামাঝি শ্রেণীর জীব অনেক আছে, তার সাক্ষী টেপিরকে বড় বরাহ বলিলেও হয়, ছোটো হস্তী বলিলেও হয় ; জেব্রাকে উচ্চশ্রেণীর গাধা বলিলেও হয়, নিম্ন-শ্রেণীর ঘোড়া বলিলেও হয় ; তাহা জানিয়াও তাঁহারা বরাহ, টেপির্, হস্তীকে, তথৈব গাধা, জেব্রা

এবং ঘোড়াকে তাহাদের স্ব স্ব শ্রেণীর প্রাচীর দিয়া ঘেরাও করিয়া আসিতেছিলেন। ডার্বিনের উদ্ভাবিত নূতন পায়রার ঝাঁকের পাখা'র ঝাপটে সে সমস্ত প্রভেদের প্রাচীর চক্ষিতের মধ্যে সমভূম হইয়া গেল। ডার্বিন অনেক-কাল ধরিয়া অসামান্য অধ্যবসায়ের সহিত দেশ বিদেশের নানা শ্রেণীর জীব-জন্তুর জাতি-বৈচিত্র্যের গোড়ার বৃত্তান্ত তন্ন তন্ন করিয়া পরীক্ষা করিয়া দেখিয়া অবশেষে এইরূপ সিদ্ধান্তে উপনীত হইলেন যে, তিনি নিজে যেরূপ প্রণালীতে পায়রার বংশে ময়ূরাবতার সমুদ্ভাবন করিয়া তুলিয়াছেন, প্রকৃতি-মাতা স্বয়ং সেইরূপ প্রণালীতে নিম্ন নিম্ন শ্রেণীর জীবের বংশে উচ্চ উচ্চ শ্রেণীর জীব সমুদ্ভাবন করিয়া আসিয়াছেন। সে প্রণালী আর কিছু না—সুপাত্র বাছিয়া বাছিয়া জোড় মিলানো। ডার্বিন তাঁহার নিজের কৃত পাত্র-নির্ব্বাচনের নাম দিয়াছেন Artificial Selection— কৃত্রিম পাত্র-নির্ব্বাচন, আর প্রকৃতির স্বতঃ-প্রবৃত্ত পাত্র-নির্ব্বাচনের নাম দিয়াছেন Natural Selection— নৈসর্গিক পাত্র-নির্ব্বাচন। ইহা শুনিয়া শ্রোতার মনে সহজেই এইরূপ একটি জিজ্ঞাসার উদয় হইতে পারে যে, নৈসর্গিক পাত্রনির্ব্বাচনের গোড়ার সূত্রই বা কি, আর, চরম গতিই বা কিরূপ? ডার্বিন বলেন এই যে, জীবমাত্রই আপনার সত্তা বাঁচাইয়া রাখিবার জন্য চারিদিকের প্রতিকূল ঘটনার সহিত সংগ্রামে প্রবৃত্ত হয়, আর যাহারা সংগ্রামে জয়ী হয়, সেই যোগ্যতম জীবেরাই উদ্বৃত্ত হয়। অবেই হইতেছে যে, প্রকৃতিমাতা যোগ্যতম পাত্রের নির্ব্বাচন-কর্ত্রী। এইরূপ দেখা যাইতেছে যে, নৈসর্গিক পাত্র-নির্ব্বাচনের গোড়ার সূত্র হ'চ্চে সত্তা বাঁচাইয়া রাখিবার জন্য প্রাণপণ চেষ্টা, আর তাহার চরম গতি হ'চ্চে যোগ্যতমের উদ্বর্ত্তন। অতএব জীব-শ্রেণীর ক্রম-বিকাশ অলঙ্ঘনীয়, কেন না, পূর্ব্ব-পূর্ব্ব যুগের জীবদিগের মধ্যে যে-যে শ্রেণীর জীব যোগ্যতম, সেই-সেই শ্রেণীর জীবেরাই পর-পরবর্ত্তী যুগে উদ্বৃত্ত হয়।

এই জায়গাটিতে আমি একটী গল্প সাজাইয়া তাহার সাহায্যে ডারুইনের সিদ্ধান্তের একটা স্থূল আদর্শ আপনাদের মনোনেত্রের সম্মুখে দাঁড় করাইতেছি, তাহা হইলেই তাহার মুখ্য অবয়বগুলির মধ্যে কোথায় কিরূপ গ্রন্থিবন্ধনের তোড়-জোড়, তাহা সহজেই আপনাদের দৃষ্টি-ক্ষেত্রে নিপতিত হইবে। গল্পটা এই ঃ—

ছয়-সমুদ্র-পারে সপ্তম সমুদ্রের মাঝখানে একটি ক্ষুদ্র উপদ্বীপ আছে ; সেখানে মনুষ্য, বা অন্য কোনো জীব জন্তুর উপদ্রব নাই, কেবল একপাল শৃঙ্গহীন গোরু মুক্তভাবে চরিয়া বেড়ায়। সেই উপদ্বীপের মধ্যস্থলে ক্রোশ-খানেক বিস্তৃত একটি মাঠ আছে, তাহাতেই কেবল তৃণ জন্মে, তা বই, উপদ্বীপের অন্য কোন প্রদেশে তৃণ জন্মে না। অবেই হইতেছে যে, সেই মাঠটাই গোরুগুলার একমাত্র চরিবার স্থান। গোরুগুলা দিব্য সুখে খায়-দায় থাকে, কাহারো সঙ্গে কাহারো বিবাদ-বিসংবাদ নাই, সকলের সঙ্গেই সকলের প্রাণে প্রাণে হৃদ্যতা—চরিবার মাঠটি শান্তির আলয়। এইরূপে কিয়ৎকাল নির্ব্বিঘ্নে অতিবাহিত হইল। এই প্রথম পর্য্যায়ের কালাংশটিকে বলা যাইতে পারে শৃঙ্গহীন গোজাতির সত্যযুগ। পরযুগের প্রারম্ভে অজস্র বংশবৃদ্ধি-গতিকে তাহাদের ব্যক্তি-সংখ্যা এরূপ মাত্রাতীত অধিক হইয়া উঠিল যে, তাহারা সকলে মিলিয়া মাঠে মধ্যাহ্ন-ভোজন করিবার সময় তাহাদের মাথায় মাথায় ঠেকাঠেকি হইতে লাগিল। তাহাদের মধ্যে দুই-একটি গোরু এবং ষাঁড়ের কপালের গ্রন্থিল-প্রদেশ অপেক্ষাকৃত কঠিন ছিল বলিয়া তাহাদের প্রাত্যহিক মধ্যাহ্ন-ভোজনের কোন ব্যাঘাত ঘটিল না; তাহারা সেইরূপ কপালগুণে ভিড় ঠেলিয়া মুখ বাড়াইয়া নির্ব্বিঘ্নে তৃণভক্ষণ করিতে

লাগিল ; যাহাদের কপালের গাঁঠ অপেক্ষাকৃত মৃদু, তাহারা হটিয়া যাইতে থাকিল। বংশবৃদ্ধি-গতিকে কঠিন-মৌলি গোরু গুলার যতই সংখ্যা বৃদ্ধি হইতে লাগিল, ততই ভোজনকালে তাহাদের সহিত কপালের বলে আঁটিয়া উঠিতে না পারিয়া কোমল-মৌলি শ্রেণীর অধিকাধিক-সংখ্যক গোরু মাঠ হইতে বাহিরে পড়িয়া যাইতে লাগিল, আর, তাহার ফল হইল এই যে, স্বল্পাহার-গতিকে কোমল-মৌলি গোরুগুলা দিনদিন অস্থিচর্ম্মসার হইয়া ক্রমশই জীবিকানির্বাহে অধিকাধিক অপটু হইয়া পড়িতে লাগিল। কিয়ৎকাল পরে যখন বংশ-বৃদ্ধি-গতিকে কঠিন-মৌলি গোরুর দল মাঠের অর্দ্ধাংশ জুড়িয়া চরিতে আরম্ভ করিল, তখন কোমল-মৌলি গোরুগুলার দলকে-দল অন্নাভাবে শুকাইয়া মরিতে লাগিল। আরো কিছুকাল পরে যখন কঠিন-মৌলি গোরুর দল মাঠের বারো-আনা অংশ জুড়িয়া চরিতে আরম্ভ করিল তখন সারা উপদ্বীপে একটিও কোমল-মৌলি গোরু অবশিষ্ট রহিল না ; সকলেই তাহারা অন্নাভাবে শুকাইয়া মরিল।

গোদ্বীপের সত্যযুগে কোমল-মৌলি গোরুদিগের বংশ-বৃদ্ধি হইয়া যখন তাহাদের মাথায় মাথায় ঠেকাঠেকি আরম্ভ হইয়াছিল, তখনকার সে অবস্থা Struggle for existence-এর অবস্থা—আত্মরক্ষার জন্য প্রাণান্ত-পরিচ্ছেদ চেষ্টা-পরায়ণতার অবস্থা। তাহার পরে যখন কঠিন-মৌলি গরুদের বংশ ক্রমশই বৃদ্ধি পাইতে লাগিল, আর, সেই সঙ্গে কোমল-মৌলি গরুদের বংশ ক্রমশই লোপ পাইতে লাগিল—তখনকার সেই যে অযোগ্য হইতে যোগ্যের পার্থক্য-সংঘটন তাহারই নাম Natural selection নৈসর্গিক পাত্র-নির্ব্বাচন। আর, সেই নৈসর্গিক পাত্র-নির্ব্বাচনের অনিবার্য্য ফল যাহা পরিশেষে ফলিত হইল—কিনা কোমল-মৌলি গো-বংশের উচ্ছেদ এবং কঠিন-মৌলি গো-বংশের উদ্বর্ত্তন, —তাহারই নাম Survival of the fittest যোগ্যতমের উদ্বর্ত্তন। গোদ্বীপ শাস্ত্রীয় সত্যযুগের অবসানকালে উপদ্বীপনিবাসী গোজাতি কঠিন-মৌলিশ্রেণী পর্যান্ত আসিয়াই থামিল। গোদ্বীপের ত্রেতাযুগে কঠিন-মৌলি গো-শ্রেণীর বংশ বৃদ্ধি হইয়া এবারে তাহাদের মাথায়-মাথায় ঠেকাঠেকি শুধু নয়, কিন্তু রীতিমত ঠোকাঠুকি আরম্ভ হইল ; কেন না, ত্রেতাযুগের গোরুদের সবারই ললাটগ্রন্থি বিপর্য্যয় কঠিন। তাহাদের মধ্যে যে দুটি-একটি গরুর ললাটগ্রন্থি অত্যল্পস্ফুট শৃঙ্গাকারে পরিণত হইয়াছিল, তাহারাই তাহাদের সময়ের যোগ্যতম পাত্র ; কাজেই ত্রেতাযুগের অবসানকালে তাহারাই উদ্বৃত্ত হইল। গোদ্বীপের দ্বাপর যুগে যখন অত্যল্পস্ফুট-শৃঙ্গ গোবংশ মাত্রাতীত পরিবর্দ্ধিত হইয়া তাহাদের মাথায় মাথায় ঠোকাঠুকি শুধু নয়, কিন্তু বেঁধাবিঁধি এবং সেই সঙ্গে রক্তারক্তি কিয়ৎপরিমাণে চলিতে থাকিল, তখন তাহাদের মধ্যে যে দুটি একটি গোরুর শৃঙ্গ সুপরিস্ফুট হইয়াছিল, তাহারাই তাহাদের সময়ের যোগ্যতম পাত্র হইয়া উঠিয়াছিল, আর সেই কারণে শৃঙ্গী গোবংশ দ্বাপরেও উদ্বৃত্ত হইয়া গোদ্বীপের কলিযুগে সংক্রামিত হইল। এখানে একটি বিশেষ দ্রষ্টব্য এই যে, যেমন দ্বীপ, তেমনি যুগ। আমাদের এই জম্বুদ্বীপ একটি ক্ষুদ্র পৃথিবী—গোদ্বীপ একটি ক্ষুদ্র উপদ্বীপ। কাজেই গোদ্বীপের এক যুগ, জম্বুদ্বীপের এক শতাব্দীও নহে। এইখানে গল্প সমাপ্ত হইল— আমার কথা ফুরাইল। এ যাহা আমি এতক্ষণ ধরিয়া বাখানিলাম, এ যদিচ কাল্পনিক উপন্যাস বই নহে, কিন্তু ডারউইন্ যেরূপ অকাট্য প্রমাণ দ্বারা উহার সম্ভাবনীয়তা প্রতিপাদন করিয়াছেন, তাহাতে ঐ কৃত্রিম ঘটনাটি বাস্তবিক হইবার পক্ষে বিশেষ কোনো বাধা দৃষ্ট হয় না।

ডার্বিনের এই নূতন সিদ্ধান্তটিকে জীবজগতের গভীর অন্তস্থল পর্যান্ত প্রসারিত করিয়া আধুনিক বিবৃত্তিবাদী পণ্ডিতেরা (Evolutionist এরা) এইরূপ একটি ব্যাপক রকমের সিদ্ধান্তে উপনীত হইয়াছেন যে, বিভিন্ন শ্রেণীর বিভিন্ন জীব এই জীবাঙ্কুরের (Protoplasm এর) ভিন্নধা বিকাশ আর, সেই ভিন্নধা বিকাশের মূল Struggle for existence সত্তা বাঁচাইয়া রাখিবার জন্য প্রাণপণ চেষ্টা। আধুনিক বিবৃত্তিবাদের এই মোট মন্তব্য-কথাটি পাশ্চাত্য পণ্ডিতগণের নিকটে খুবই নূতন, পরন্তু আমাদের দিক্ দিয়া আমরা দেখিতেছি যে, তাঁহাদের ঐ নূতন কথাটি বহু পুরাতন কথা ; তার সাক্ষী সাংখ্য দর্শনের একটি গোড়ার কথা এই যে, বিশ্ব ব্রহ্মাণ্ডের সমস্ত বস্তুই মূল প্রকৃতির ভিন্নধা বিকাশ, আর সেই ভিন্নধা বিকাশের মূল প্রবর্ত্তক রজোগুণ পদার্থটা আর কিছু না, দুঃখ এবং তন্নিবন্ধন কর্ম্ম-চেষ্টা। দুঃখ এবং কর্ম্ম-চেষ্টাকে একসঙ্গে জোড়া দিলেই দুয়ে মিলিত হইয়া দাঁড়ায় Struggle for existence— সত্তা বাঁচাইয়া রাখিবার জন্য প্রাণপণ চেষ্টা। তবেই হইতেছে যে, Struggle for existence রজোগুণের আর এক নাম। বলিতে কি প্রকৃতির নিগূঢ় রহস্যের দ্বার উদঘাটন করিবার অব্যর্থ চাবি ত্রিগুণতত্ত্বের ন্যায় দ্বিতীয় আর একটি খুঁজিয়া পাওয়া ভার। ত্রিধাতু নির্ম্মিত অমন একটি চমৎকার চাবি যখন আমাদের হাতের কাছে ঝক্‌ঝক্ করিতেছে, তখন তাহাকে কাজে না খাটাইয়া কেমন করিয়া আমরা নিশ্চিন্ত থাকিতে পারি? অতএব তাহার চেষ্টা দেখা যাক।

মনে কর, পুষ্করিণী শুখাইয়া গিয়াছে, আর তাহার তলপঙ্কে একটা মৎস্য মৃতবৎ পড়িয়া আছে। বিশ্বব্রহ্মাণ্ডের সকল বস্তুই যেমন ত্রিগুণাত্মক, বেচারী মৎস্যটিও তেমনি ত্রিগুণাত্মক। সত্ত্ব, রজ এবং তম, এই তিনগুণ মৎস্যটির ভিতরে পুঁটুলিবাঁধা রহিয়াছে ; আছে তিনগুণ পুঁটুলি বাঁধা, তবে কিনা মৎস্যটির এক্ষণকার অসাড় এবং নিশ্চেষ্ট শরীরে তমোগুণের সবিশেষ প্রাদুর্ভাব। তমোগুণ তো আর গাছে ফলে না—অসাড়তা এবং নিশ্চেষ্টতার নামই তমোগুণ। কিন্তু মৎস্যটি কি একেবারেই অসাড়, একেবারেই নিশ্চেষ্ট? তাহা হইতে পারে না ; কেন না, যদিও মৎস্যটি মড়ার মতো পড়িয়া আছে, তথাপি সে বাঁচিয়া আছে—মরে নাই ; বাঁচিয়া যখন আছে, তখন অবশ্যই তাহার তমোগুণের ঘন অন্ধকারে রজোগুণ কিনা দুঃখ এবং ছট্‌ফটানি চাপা পড়িয়া রহিয়াছে—যদি চ সাত হাত জলের নীচে। তা শুধু না— মৎস্যটির তমোগুণের আড়ালে যেমন রজোগুণ লুকাইয়া আছে, রজোগুণের আড়ালে তেমনি সত্ত্বগুণ লুকাইয়া আছে, — দুঃখ এবং ছট্‌ফটানির আড়ালে দুঃখের ঔষধ লুকাইয়া আছে। দুঃখের ঔষধ সে যে কি তাহা জানিতে হইলে দুঃখের কারণ হচ্ছে কি তাহা জানা আবশ্যক। দুঃখের কারণই অভাববোধ। মৎস্যটির অভাববোধ হইতেছে কিসের প্রতিকে? "জল পাইলে বাঁচি" এই কথাটি মৎস্যের অভাববোধের হাড়ে-হাড়ে জাগিতেছে। মৎস্যটির দুঃখের ঔষধ যে কি তাহা বুঝা গেল। সে ঔষধ আর কিছু না—জলের সংস্পর্শ। জলের সংস্পর্শ ঘটিবে কেমন করিয়া—জল যে অনেক হাত দূরে। স্বপ্নে তাহা ঘটিতে পারিবার বাধা নাই। মৎস্যটির অভাববোধের অন্তস্থলে তাহার নৈসর্গিক সংস্কার, ইংরাজিতে যাহাকে বলে instinct ; সেই নৈসর্গিক সংস্কার স্বপ্ন দেখিতেছে, আর, মৎস্যটি সেই স্বপ্নের জলে সাঁতার দিয়া কিয়ৎপরিমাণে সুখ অনুভব করিতেছে—যদিচ তাহা একপ্রকার দুধের সাধ ঘোলে মেটানো। মৎস্যটি ভুলিতে পারে নাই—ঐ যে জলের প্রকাশ এবং সন্তরণ সুখ, উহাও প্রকাশ, উহাও সুখ ; যদিচ

উহা স্বপ্নের প্রকাশ বই— স্বপ্নের সুখ বই—জাগ্রত প্রকাশ নহে, জাগ্রত সুখ নহে। এখন দ্রষ্টব্য এই যে, জড়তা এবং নিশ্চেষ্টতা যেমন তমোগুণের ধর্ম্ম, দুঃখ এবং ছট্‌ফটানি যেমন রজোগুণের ধর্ম্ম, সুখ এবং প্রকাশ তেমনি সত্ত্বগুণের ধর্ম্ম। মৎস্যটির নিশ্চেষ্ট অসাড় শরীরে তমোগুণের খুবই প্রাদুর্ভাব, তাহাতো দেখিতে পাওয়া যাইতেছে, তা ছাড়া, উহার ভিতরে খানাতল্লাসি করিয়া আর দুইটি নিগূঢ় রহস্যের সন্ধান পাওয়া গেল এই যে, উহার তমোগুণের আড়ালে রজোগুণ লুকাইয়া আছে, তথৈব রজোগুণের আড়ালে সত্ত্বগুণ লুকাইয়া আছে। অতঃপর মনে কর যে মৎস্যটিকে পঙ্ক হইতে উঠাইয়া লইয়া একটা জলপূর্ণ পুষ্করিণীর অনতিদূরে শুষ্কডাঙ্গায় ছাড়িয়া দেওয়া হইল। মৎস্যটির রজোগুণ যাহা এ দীর্ঘকাল তমোগুণের ঘন পরিচ্ছদে মুখ মুড়িসুড়ি দিয়া লুকাইয়া ছিল, এক্ষণে তাহা প্রকাশ্যে গা-ঝাড়া দিয়া উঠিল, আর, সেইপর্যন্তকে মৎস্যটির লাফানি-ঝাঁপানি আরম্ভ হইল, ইহারই নাম Struggle for existence সত্তা বাঁচাইয়া রাখিবার জন্য প্রাণপণ চেষ্টা। এই সময়ে মৎস্যের ভিতরে আর একটি ব্যাপার আরম্ভ হইল— সত্ত্বগুণের প্রভাব অল্প অল্প করিয়া জানান দিতে লাগিল। মৎস্যটির হাড়ে হাড়ে জাগিতেছে সেই যে স্বপ্নরূপী জলের প্রকাশ এবং সন্তরণ সুখ, যাহা মৎস্যটির নৈসর্গিক সংস্কারের (instinct এর) অবিচ্ছেদ্য সহচর সেই সত্ত্বগুণের ব্যাপারটি অন্ধকারের প্রদীপ হইয়া মৎস্যটিকে ক্রমাগতই জলপূর্ণ পুষ্করিণীর অভিমুখবর্ত্তী পথ দেখাইতে লাগিল। মৎস্যটি সেই নৈসর্গিক সংস্কাররূপী সত্ত্বগুণের আলোকে পথ চিনিয়া চিনিয়া লাফাইতে লাফাইতে পুষ্করিণীর পাড়ের নিকটবর্ত্তী হইতে লাগিল। তাহার আর কিছুকাল পরে তাহার চক্ষের সামনে পুষ্করিণীতে জল থইথই করিতে লাগিল। ইতিপূর্ব্বে যে-জল তাহার সুখস্বপ্নে ঝাপসা ঝাপসা প্রকাশ পাইতেছিল এক্ষণে সেই জল তাহার চক্ষের সম্মুখে দেদীপ্যমান। এই সময়ে মৎস্যটির অন্তরের সুখস্বপ্ন বাহিরের জলপ্রকাশে তন্ময়ীভূত হইয়া আনন্দে পরিণত হইল! এইরূপ প্রকাশ এবং আনন্দের অভিব্যক্তির নামই সত্ত্বগুণের প্রাদুর্ভাব। সত্ত্বগুণের আলোক উদ্ভাসিত হইয়া মৎস্যটিকে সিধা রাস্তা দেখাইয়া দিল আর অমনি তৎক্ষণাৎ মৎস্যটি জলে ঝাঁপ দিয়া প্রাণ পাইয়া বাঁচিল! ত্রিগুণের লীলা নিম্নশ্রেণীর জীবে তো এইরূপ— মনুষ্যে কিরূপ তাহা দেখা যা'ক।

মনে কর, শেষ রাত্রে একজন কবির ঘুম ভাঙিয়া গেল। চারিদিকে অন্ধকার দেখিয়া তাঁহার মন চঞ্চল হইয়া উঠিল! চাঞ্চল্যের কারণ অবশ্য অভাববোধ। আলোকের অভাবের নাম অন্ধকার ; সুতরাং অন্ধকারবোধ একপ্রকার অভাববোধ ; সেই অভাববোধই মনের চঞ্চলতার কারণ। কবির মনের ঐ যে চঞ্চলতা, উহা আর কিছু না, আলোকের জন্য ছট্‌ফটানি; ইহার আর এক নাম রজোগুণের প্রাদুর্ভাব। কালিদাসের শকুন্তলায় একটি সুন্দর শ্লোক আছে, তাহা এই :—

যাত্যেকতোহস্ত শিখরং পতিরোষধীনাম্
আবিষ্কৃতোহরুণ পুরঃসর একতোহর্ক।

একদিকে ওষধিগণের পতি অস্তশিখরে যাইতেছেন, আর একদিকে সূর্য্য উদ্ভাসিত অরুণকে অগ্রবর্ত্তী করিয়া বাহির হইতেছেন। কবি এই শ্লোকটি আওড়াইতে আওড়াইতে মনোমধ্যে একপ্রকার স্বপ্নের সূর্য্যালোক জাগাইয়া তুলিয়া দুধের সাধ ঘোলে মিটাইতে লাগিলেন। তাহার পরে যখন রজনীর অন্ধকারের মধ্য দিয়া দিবসের বিকাশ হইতে আরম্ভ হইল, এবং আর

কিছুকাল পরে যখন সবিতাদেব হিরণ্ময় জ্যোতি প্রকাশ করিলেন, তখন কবির মনের স্বপ্নালোক জাগ্রত বিশ্বালোকে তন্ময়ীভূত হইয়া আনন্দে পরিণত হইল। সুষুপ্তিকালে কবির তমোগুণের ঘন পরিচ্ছদে রজোগুণ এবং সত্ত্বগুণ মুখ মুড়িসুড়ি দিয়া লুকাইয়াছিল ; সুপ্তিভঙ্গে রজোগুণ অর্থাৎ মনের ক্ষোভ গা-ঝাড়া দিয়া উঠিল ; তাহার পরে সত্ত্বগুণ অর্থাৎ অন্তরের আলোক বিশ্বের আলোকে তন্ময়ীভূত হইয়া আনন্দে পরিণত হইল। ত্রিগুণের লীলা জীবরাজ্যে দেখিলাম— মনুষ্যে দেখিলাম— দেখিতে কেবল বাকী জড় জগতে। জড়বস্তুর ভিতরে সত্তা আছে শক্তি অছে একথা সকলেই স্বীকার করেন ; কিন্তু তা ছাড়া জড়বস্তুর মূলে যে শক্তির নিয়ামক এবং পথ-প্রদর্শক আছে, রজোগুণের গতি-স্ফূর্ত্তির মূলে যে সত্ত্বগুণের আলোক আছে, একথা স্বীকার করিতে অনেকে ভার বোধ করেন—ভার বোধ করিবারই কথা, কেন না বাস্তবিকই জড় বস্তু তমোগুণ-প্রধান। জড়বস্তুর শক্তিস্ফূর্ত্তি দেখিলে, গতিক্রিয়া দেখিলে সহসা মনে হয়, যেন তাহার গতিক্রিয়ার কোনো পথ-প্রদর্শক বা নিয়ামক তাহার ভিতরে নাই। কিন্তু একটু ভাবিয়া দেখিলেই প্রতীয়মান হইবে যে, জড়বস্তুর গতিক্রিয়া নিতান্ত অন্ধ নহে ; পরন্তু তাহার ভিতরে তাহার প্রবর্ত্তক যেমন আছে — নিয়ামকও তেমনি আছে; চালাইবার চাবুক যেমন আছে—বাগাইবার রাশও তেমনি আছে।

স্পেন্সর প্রভৃতি আধুনিক পণ্ডিতেরা রজোগুণকে সত্ত্বগুণের সংশ্রব হইতে সমূলে বিশ্লেষিত করিয়া এইরূপ একটা একদিক্-ঘ্যাঁসা সিদ্ধান্ত দাঁড় করাইয়াছেন যে, অল্পতম বাঁধার পথে চলাই (Least Resistance এর পথে চলাই) গতির মূলনিয়ম। ইহাতে, গতিক্রিয়ার নিষ্পাদনে সত্ত্বগুণের যে কোনোপ্রকার হস্ত আছে, তাহা প্রকারান্তরে অস্বীকরা করা হইয়াছে। স্পেন্সর প্রভৃতি পণ্ডিতগণকে আমি জিজ্ঞাসা করি যে, তাঁহারা বাধা অতিক্রম করিবার চেষ্টা মাত্রকেই গতির মূল নিয়ম বলিতেছেন কোন যুক্তিতে? বাধাই কি গতির সর্ব্বস্ব? মনে কর দুই বন্ধু রাম এবং শ্যাম কলিকাতা হইতে যাত্রা করিয়া ভারত ভ্রমণে বাহির হইলেন। রাম বলিলেন "আসামে যাই চল" শ্যাম বলিলেন "দক্ষিণ প্রদেশ অনেকের নিকটে অপরিজ্ঞাত—কন্যা কুমারীতে যাই চল।" শেষে দুজনের মধ্যে রফাসুরত এইরূপ মন্ত্রণা ধার্য্য হইল যে, মান্দ্রাজে যাওয়া যাক্— মান্দ্রাজ দক্ষিণ-অঞ্চলও বটে, পূর্ব্ব অঞ্চলও বটে।" এরূপ স্থলে, বৈজ্ঞানিক ভাষায় মান্দ্রাজ-মুখো পথই অল্পতম বাধার পথ। এখানে স্পষ্টই দেখিতে পাওয়া যাইতেছে যে, দুজনার যাত্রারম্ভ-সময়ের পৃথক পৃথক মনের গতিই গোড়াই কথা— উভয়ের বাধাগ্রস্ত একথা মনের গতি তাহার পরের কথা। আমি চাহিতেছি অব্যাহত গতির নিয়ম ; তুমি আমাকে আনিয়া দিতেছ বাধাগ্রস্ত গতির নিয়ম আর, তাহাকেই বলিতেছ গতির মূলনিয়ম। ফলে, অব্যাহত গতির নিয়ম ডিঙাইয়া ঘাস খাওয়া, তাহা দেখিতে পাওয়া যাইতেছে। স্পেন্সর প্রভৃতি নব্য শ্রেণীর আধুনিক পণ্ডিতগণের চাইতে নিউটন্ ঢের উঁচুদরের জ্ঞানী ছিলেন, তাহাতে আর ভুল নাই ; তাই তিনি গোড়ার কথা গোড়াতেই উত্থাপন করিয়া গোড়াতেই তাহার সমুচিত মীমাংসা করিয়াছেন। নিউটন্ গোড়াতেই বলিয়াছেন যে, অব্যাহত গতি সরলরেখার পথ অবলম্বন করে, আর ঐ মূল কথাটির বলে এটাও তিনি বিধিমতে সপ্রমাণ করিয়াছেন যে, বক্র-পথগামী বস্তুরাও প্রতি মুহূর্ত্তে সরলরেখার পথে গমোনোদ্যত। মনে কর একটা বস্তু (অ) অব্যাহত গতি, আর, সেই জন্য তাহা সরল পথে

(অ চ ছ পথে) চলিতেছে। সরল পথে যখন চলিতেছে তখন কাজেই তাহা প্রত্যেক মুহূর্তে




অতিবাহিত পথের সমসূত্রবর্ত্তী পথে চালিত হইতেছে। এখন দ্রষ্টব্য এই যে, অতিবাহিত (অ ছ) পথের সমসূত্রবর্ত্তী পথ একটি মাত্র (চ ছ), অসমসূত্রবর্ত্তী পথ অসংখ্য (চক, চখ, চপ, চফ ইত্যাদি) কাজেই চলমান বস্তুটাকে প্রত্যেক মুহূর্তে অসংখ্য বিভিন্নমুখ পথের মধ্য হইতে সমসূত্র পথটি বাছিয়া লইয়া সেই পথে চলিতে হইতেছে। এখন জিজ্ঞাসা করি যে, প্রতিমুহূর্তে অসংখ্য বিভিন্ন মুখ পথের মধ্য হইতে সমসূত্র পথটি চিনিয়া লওয়া অন্ধ ব্যক্তির কার্য্য, না চক্ষুষ্মান্ ব্যক্তির কার্য্য? অবশ্য তাহা চক্ষুষ্মান ব্যক্তিরই কার্য্য। তবেই হইতেছে যে, চলমান বস্তুটার ভিতরে অবশ্যই এমন একটা কিছু আছে, যাহা প্রতি মুহূর্তে তাহাকে গন্তব্য সমসূত্র পথটি চিনাইয়া দিতেছে। তা শুধু না, ভিতরের সেই পথপ্রদর্শকটির ন্যায়বোধ আছে। সে বলিতেছে যে, সমসূত্রপথের ডাহিনে যদি চাও, তবে বামদিক্ কি অপরাধ করিল? বামে যদি যাও তবে ডাহিনদিক্ কি অপরাধ করিল? ঊর্দ্ধে যদি যাও, তবে নিম্নদিক্ কি অপরাধ করিল? নিম্নে যদি যাও তবে ঊর্দ্ধদিক কি অপরাধ করিল? অতএব চলিতে যখন হইতেছে, তখন ডাহিনে-বামে বা অধ-ঊর্দ্ধে না হেলিয়া সমসূত্রে চলাই ন্যায়সঙ্গত। প্রথম দ্রষ্টব্য এখনে এই যে, চলমান বস্তুটার ভিতরে একটা ছটফটানি আছে—রজোগুণের কামড়ানি আছে, সেই জন্য সে স্থান পরিবর্ত্তন না করিয়া একমুহূর্ত্তও স্থির থাকিতে পারিতেছে না। দ্বিতীয় দ্রষ্টব্য এই যে, তাহার ভিতরে রজোগুণের উত্তেজনা তো আছেই, তা ছাড়া, গন্তব্যা দকের একটা প্রকাশ আছে—সত্ত্বগুণের আলোক আছে, আর, সেই জন্য তাহার ডাহিনে বামে উচ্চে নীচে অসমসূত্র পথ প্রমুক্ত রহিয়াছে যদিচ সহস্রধা—সে কিন্তু তাহার কোনোটার দিকে না হেলিয়া ন্যায়সঙ্গত সমসূত্রপথটি বাছিয়া লইয়া সেই পথেই চলিতেছে! ফল কথা এই যে, গতির সম্ভাবনীয়তার পক্ষে বাধা যেমন প্রয়োজনীয়, প্রবর্ত্তক তেমনি প্রয়োজনীয়; প্রবর্ত্তক যেমন প্রয়োজনীয়, নিয়ামক তেমনি প্রয়োজনীয়! গতির বাধা হচ্ছে তমোগুণ, যে হেতু বাধা জড়-ধর্ম্মী ; গতির প্রবর্ত্তক হচ্ছে রজোগুণ, যেহেতু তাহা এক প্রকার ছটফটানি; গতির নিয়ামক হ'চ্ছে সত্ত্বগুণ, যে হেতু তাহা একপ্রকার প্রকাশ—গন্তব্যদিকের প্রকাশ। ফলেও এইরূপ দেখা যায় যে, সূক্ষ্ম ঈশ্বরই হউক আর স্থূল পৃথিবীই হউক— একটা না একটা কোনো জড়বস্তুর (অথবা যাহা একই কথা—তমোগুণের) আশ্রয় ব্যতিরেকে গতি থাকিতে পারে না ; তেমনি আবার স্থান পরিবর্ত্তনের জন্য ভিতরের ছট্‌ফটানি বা রজোগুণের উত্তেজনা ব্যতিরেকে গতি থাকিতে পারে না ; তথৈব, দিঙ্‌নিরূপণ ব্যতিরেকে (অথবা যাহা একই

কথা, সত্ত্বগুণের আলোকে গন্তব্যদিগের প্রকাশ ব্যতিরেকে) গতি থাকিতে পারে না। অতএব এটা স্থির যে, গতিক্রিয়ার ব্যাপারটিতে গতির বাধারূপী তমোগুণ, গতির প্রবর্ত্তকরূপী রজোগুণ এবং গতির নিয়ামকরূপী সত্ত্বগুণ, তিনের পরস্পরাশ্রয়িতা অপরিহার্য্য। তবেই হইতেছে যে, সমস্ত জড়জগৎ ত্রিগুণাত্মক, কেন না, গতি জড়বস্তুর শক্তিস্ফূর্ত্তিরই আর-এক নাম। সত্ত্বরজস্তমোগুণ কোথায় কি ভাবে কার্য্য করে—নিম্নশ্রেণীর জীবেই বা কি ভাবে কার্য্য করে, মনুষ্যের মনোমধ্যেই বা কি ভাবে কার্য্য করে, জড়-জগতেই বা কিভাবে কার্য্য করে, তাহা পৃথক পৃথক করিয়া দেখাইলাম। অতঃপর দ্রষ্টব্য এই যে, এটা যেমন সত্য যে সব বস্তুতে সত্ত্ব-রজস্তম সব গুণই আছে, এটাও তেমনি সত্য যে, সব বস্তুতে সবগুণের প্রাদুর্ভাবের মাত্রা সমান নহে। বিশেষতঃ সত্ত্বগুণের প্রাদুর্ভাব মনুষ্যের মধ্যে যেমন দেখিতে পাওয়া যায়, এমন আর কোনো জীবের মধ্যেই নহে। এতো জানাই আছে যে, অভাবের অনুভব হইতে ক্রন্দন বাহির হয় শৃগাল কুক্কুরাদি অনেকানেক জীবের ; পক্ষান্তরে, ভাবের উদয় হইতে হাস্য বাহির হয় কেবল মনুষ্যেরই মুখে। এখন দ্রষ্টব্য এই যে, ভাবের উদয় এক-প্রকার অন্তরের আলোক; হাস্য আনন্দের অভিব্যক্তি ; আর প্রকাশ এবং আনন্দ দুইই সত্ত্বগুণের নির্ঘাত পরিচয় লক্ষণ। ইহাতেই বুঝিতে পারা যাইতেছে যে, সত্ত্বগুণের প্রাদুর্ভাব মনুষ্যের মধ্যে যেমন, এমন আর কোনো জীবেই নহে। আর একটি দ্রষ্টব্য এই যে, পশ্বাদি জন্তুদিগের ন্যায় মনুষ্যের অভাব বোধ তো আছেই, তা ছাড়া মনুষ্যের নূতন আর একতরোবোধ আছে, যাহা অন্য কোনো জীবেরই নাই। সেটা হ'চ্ছে ভাববোধ—যেমন সৌন্দর্য্যবোধ, মঙ্গলবোধ, সত্যবোধ, ন্যায়বোধ ধর্ম্মবোধ ইত্যাদি। ইংরাজিতে একটি প্রবাদ আছে যে, Necessity is the mother of invention অধিকন্তু আমি বলি এই যে, নূতন উদ্ভাবনের মাতা যেমন অভাবের অনুভূতি, নূতন উদ্ভাবনের পিতা তেমনি ভাবের উদয়। অভাবের অনুভূতি পশ্বাদি জন্তুর খুবই আছে, কিন্তু সে একলা-নারী হইতে কোনোপ্রকার নূতন উদ্ভাবনের জন্মঘটিতে আজ পর্য্যন্তও দেখা যায় নাই।

পক্ষান্তরে, অনুভূতি যখন মনুষ্যের মনোমন্দিরে প্রবেশ করিয়া ভাবের উদয়কে পতিত্বে বরণ করে, তখনই যথাসময়ে তাহার গর্ভে নূতন উদ্ভাবনা জন্মগ্রহণ করে। ফলেও এইরূপ দেখা যায় যে, সৌন্দর্য্যের ভাব, মঙ্গলের ভাব, সত্যের ভাব, ধর্ম্মের ভাব এই এই প্রকার বিশেষ বিশেষ ভাবের আলোকে বিশেষ বিশেষ মহাত্মারা বিশেষ বিশেষ অন্তর্জগৎ সৃষ্টি করেন; তার সাক্ষী—কালিদাস সৌন্দর্য্যের আলোকে শকুন্তলা সৃষ্টি করিয়াছিলেন ; প্লেটো মঙ্গলের আলোকে নূতন একপ্রকার সাধারণ-তন্ত্র (Republic) সৃষ্টি করিয়াছিলেন, কোনো লোকপূজ্য মহাপুরুষ ধর্ম্মের আলোকে স্বর্গরাজ্য সৃষ্টি করিয়াছিলেন। এই সকল ভাবের আলোক—সত্ত্বগুণের সবিশেষ প্রাদুর্ভাব—কেবল মনুষ্যের মধ্যেই সম্ভবে, যদি-চ সত্ত্বগুণের যথাসম্ভব ন্যূনাধিক প্রাদুর্ভাব সকল জীবেই দেখিতে পাওয়া যায়—এমন কি, জড়বস্তুতেও। তার সাক্ষী—পিপীলিকাদের কার্য্যকলাপ দেখিলে এটা বেশ বুঝিতে পারা যায় যে, একপ্রকার সামাজিক সুব্যবস্থার আলোক তাহাদেরও মনোমধ্যে ঝিমকিমি দিতেছে—যদি-চ স্বপ্নের ন্যায় অপরিস্ফুট-ভাবে ; সে ঝাপসা আলোকও সত্ত্বগুণেরই আলোক। তেমনি আবার বটবৃক্ষের বীজের মধ্যে বটবৃক্ষের ভাব যাহা পুঁজি করা রহিয়াছে তাহাও সত্ত্বগুণের একপ্রকার ভস্মাচ্ছাদিত অগ্নি।

ডার্বিন্ জীবরাজ্যে রজোগুণের প্রাদুর্ভাব দেখিতে পাইয়াছেন খুবই স্পষ্ট ; তাঁহার তাহা দেখিতে পাইবার কথা, যেহেতু পশ্বাদি জীব বাস্তবিকই রজোগুণ-প্রধান ; কিন্তু তদ্ব্যতীত সেই রজোগুণের পর্দার আড়ালে যে, সত্ত্বগুণ লুকাইয়া-লুকাইয়া কার্য্য করিতেছে, আর, মনুষ্যের অন্তঃকরণে তাহা যে রীতিমত আসর জমকাইয়া বসিয়া আছে, এ কথাটির প্রতি তিনি বিহিত-বিধানে মনোযোগ প্রদান করেন নাই। একটু স্থির চিত্তে ভাবিয়া দেখিলেই বুঝিতে পারা যাইবে যে জীব-জগতে লড়াই ঝগড়ার প্রাদুর্ভাব যাহা দেখিতে পাওয়া যায় এবং তাহার অনিবার্য্য ফল যাহার নাম দিয়াছেন ডার্বিন্ যোগ্যতমের উদ্বর্ত্তন, তাহা জীবপ্রকৃতির কেবল একটা মাত্র দিক— ক্ষত্রিয় ভাবের দিক— রজোগুণের দিক। কিন্তু তদ্ব্যতীত আর একটা দিক আছে— সেটাও বিবেচ্য ; সেটা হচ্চে ব্রাহ্মণ ভাবের দিক্— সত্ত্বগুণের দিক্। এ যাহা আমি বলিতেছি, ইহার দৃষ্টান্ত আমি পুস্তকে দেখিয়াছি নানাতরো, পরন্তু একটি দৃষ্টান্ত যাহা আমি স্বচক্ষে দেখিয়াছি, সেটি অতি চমৎকার।

বছরদশেক পূর্ব্বে আমি আমার চক্ষের সামনে একটি মনোমুগ্ধকারী ঘটনা দেখিয়া বিস্ময়ে অবাক হইয়া গিয়াছিলাম। গঙ্গার কিনারা-ঘ্যাঁসা একটা অট্টালিকার বারান্দায় ভৃত্যজনেরা থালা-পাথরে পরিষ্কার করিবার সময় উচ্ছিষ্ট অন্নাদি গঙ্গার তীরোপান্তে ঝাড়িয়া ফেলিত ; সেই সময়ে ম্যালা কাক জমা হইয়া সেই সমস্ত পরিত্যক্ত ভক্ষ্য সামগ্রী খুঁটিয়া খাইত। একদিন তাহাদের ভোজন কালে বৃহৎ একটা ডাঁড়কাক তাহাদের মধ্যে উড়িয়া আসিয়া জুড়িয়া বসিয়া স্বকার্য্য সাধন করিতে লাগিল। তাহার প্রকাণ্ড শরীর দেখিয়া তাহাকে সাক্ষাৎ-যমদূত-বোধে আর-আর কাকেরা তাহার নিকট হইতে অনেক-হাত দূরে সরিয়া বসিল। বলিব কি, ডাঁড় কাকটির মতো দয়াবান মহাপুরুষ আমি আমার জন্মে দেখি নাই ; সেই দুই চারিটি ঠোকর খাইতেছে, আর, ভিন্নজাতীয় কাকগুলাকে খাইতে জায়গা ছাড়িয়া দিয়া পাঁচ ছয় হাত অন্তরে মুখ ফিরাইয়া সরিয়া বসিতেছে ; ক্রমাগত এইরূপ আসা-যাওয়া করিয়া ভোজ্যসামগ্রীর নিরেনব্বই অংশ নিরেনব্বই কাককে খাইতে দিয়া একাংশ মাত্র আপনি খাইল, তাহাতে তাহার পেট ভরিল কি না সন্দেহ—কেন না, তাহার শরীরের আয়তন আর-আর কাকের অপেক্ষা দ্বিগুণ লম্বা-চওড়া। ইচ্ছা করিলে যে একা আপনি সব ক'টি ভাত স্বচ্ছন্দে-উদরস্থ করিতে পারিত— কেন যে তাহা করিল না, তাহা সেই জানে, আর অন্তর্যামী বিধাতা-পুরুষই জানেন। ডার্বিনের আইন মানিয়া চলিতে হইলে ডাঁড়কাকটার উচিত ছিল—অযোগ্য কাক গুলা'কে ঠোকরে ঠোকরে উচ্ছিন্ন করিয়া আপনি একাকী উদ্বৃত্ত হওয়া। প্রকৃত কথা যাহা, তাহা এই ঃ — ডার্বিন কিছু আর বৈদান্তিক পণ্ডিতদিগের ন্যায় সমস্ত বিশ্বব্রহ্মাণ্ডকে অভেদ দৃষ্টিতে দেখিতেছেন না—জীবে জীবে প্রভেদ আছে, এ কথা তিনি মানেন। এটা যখন তিনি স্বীকার করিতেছেন যে, ভ্রাতায় ভ্রাতায় প্রভেদ আছে, তখন সেই সঙ্গে এটাও তাঁহার স্বীকার করা উচিত যে, মাতা পুত্রে প্রভেদ আছে। প্রকৃতি হচ্চেন মাতা, জীবগণ হ'চ্চে প্রকৃতি মাতার পুত্র, এবং পরস্পরের ভ্রাতা। সময়ে সময়ে ভ্রাতায় ভ্রাতায় প্রতিদ্বন্দ্বিতা ঘটিতেও দেখা যায়, আর সেই গতিকে যোগ্যতম ভ্রাতার উদ্বর্ত্তন ঘটিতেও দেখা যায়। কিন্তু তা বলিয়া মাতার মনোগত অভিপ্রায় এরূপ হইতে পারে না যে, যোগ্যতম ভ্রাতা অযোগ্য ভ্রাতাদিগকে উচ্ছিন্ন করিয়া আপনি একাকী উদ্বৃত্ত হউক। উল্টা বরং মাতার মনোগত অভিপ্রায় এই যে, যোগ্যতম ভ্রাতা অযোগ্যভ্রাতাদিগের অভাব পূরণ করিয়া তাহাদিগকে যোগ্য করিয়া গড়িয়া লউক্।

নিম্নশ্রেণীর জীবের মতো ছোটো-ছেলেরা মাতার মর্ম্মগত অভিপ্রায় বুঝিতে না পারুক, কিন্তু মনুষ্যের ন্যায় বড়-ছেলেদের তাহা বুঝিতে না পারিবার কোনো কারণ নাই। কেন না, প্রকৃতিমাতা নিজহস্তে যে-কোনো কার্য্য করেন তাহাতেই স্পষ্ট প্রকাশ পায় যে, তাঁহার কাজই হচ্চে অযোগ্যকে যোগ্য করিয়া গড়িয়া লওয়া।

তার সাক্ষী—ব্যাঙাচিগুলা জলে কিল্‌বিল্‌ করে, ডাঙার একপ্রকার স্বপ্ন তাহাদের ভিতরে ভিতরে কার্য্য করিয়া ক্রমে ক্রমে তাহাদের হস্তপদ ফুটাইয়া তোলে, আর, সেইগতিকে ব্যাঙাচি ব্যাঙ হইয়া উঠিয়া ডাঙায় বিচরণ করিবার যোগ্যতা লাভ করে। অন্যান্য অবোধ জীবেরা নিতান্ত ছোটো ছেলে, সুতরাং দুরন্তপনা তাহাদিগকে শোভা পায়, কিন্তু মনুষ্য যখন প্রকৃতিমাতার মর্ম্মগত অভিপ্রায়ের বিরুদ্ধে অযোগ্য ভ্রাতাদিগের উচ্ছেদের উপরে আপনার যোগ্যতমত্বের গোড়াপত্তন করিতে যায়, তখন প্রকৃতিমাতা কালীমূর্ত্তি ধারণ করিয়া মনুষ্যকে শিক্ষাদান করেন এমনি নির্ঘাত রকমের যে, মনুষ্য জন্মে তাহা ভুলিতে পারে না। ডার্বিনের এই যে শক্ত আইন "যোগ্যতমের উদ্বর্ত্তন", ইহা লোকসমাজে প্রচলিত হইলে লোকে যে কিরূপ "দৌর্ভিক্ষ্যাং যানি দৌর্ভিক্ষ্যাং ক্লেশাৎ ক্লেশং ভয়াদ্ ভয়ং"—দৌর্ভিক্ষ হইতে দৌর্ভিক্ষ্যে ক্লেশ হইতে ক্লেশে, ভয় হইতে ভয়ে পদনিক্ষেপ করে, ফরাসী বিপ্লবের সময় তাহা প্যারিস নগরের পুরবাসীদিগের কাহারো জানিতে বাকি ছিল না। অযোগ্য রাজবংশ এবং রাজপারিষদ্‌বর্গকে শাসাইয়া প্রথমে মিরাবো'র দল যোগ্যতম হইয়া উঠিলেন ; তাহার পর বিধিমতপ্রকারে রাজবংশ ধ্বংস করিয়া রবস্‌পিয়র্‌ যোগ্যতম হইয়া উঠিলেন, তাহার পরে সারারাজ্যের অযোগ্যদিগকে তোপের ধমকে দূরে বহিষ্কৃত করিয়া দিয়া নেপোলিয়ন মহাবীর আপনার যোগ্যতমত্বের জাজ্বল্যমান প্রমাণ প্রদর্শন করিলেন। যাহাই হোক্ না কেন—ফরাসী বিপ্লবের রাজোগুণপ্রধান উন্মত্ত কোলাহলের গভীর অন্তস্থলে সত্ত্বগুণের রত্নপ্রদীপ, সুমহান্ স্বর্গীয় আলোক বিকীর্ণ করিতে এক মুহূর্ত্তও ক্ষান্ত ছিল না, এবং এখনো পৃথিবীসুদ্ধ সমস্ত সভ্যজাতির কুটিল রাজনৈতিক পাকচক্রের ভিতরে-ভিতরে সে-ই আলোকই বিকীর্ণ করিতেছে—যদিচ বাহিরে তাহার চিহ্ন বড় একটা দেখিতে পাওয়া যায় না। সে আলোক হচ্চে ফরাসী বিপ্লবের মূলমন্ত্র ; তাহা যে কী, তাহা আপনারা সকলেই জানেন—সাম্য, সৌহার্দ্দ, মুক্তি। কিন্তু এই যে জ্যোতির্ম্ময় মহামন্ত্র সাম্য সৌহার্দ্দ মুক্তি ইহার সাধন-পদ্ধতি কি ঐ ? অযোগ্য ভ্রাতাদিগকে সবংশে নির্ম্মূল করিয়া যোগ্যতমেরা নিষ্কণ্টকে রাজ্যভোগ করুক—এই কি উহার সাধন-পদ্ধতি ? ফরাসীস্ বিপ্লবের সময় ঐ মহামন্ত্রের সাধকেরা প্রকৃত সাধন পদ্ধতি অবলম্বন না করিয়া যোগ্যতমের উদ্বর্ত্তনাকেই সার জ্ঞান করিয়া তাহারই পশ্চাতে ধাবমান হইয়া ছিলেন, তাই তাঁহারা অকূল বিপত্তি-সাগরে হাবুডুবু খাইয়া সারা হইয়াছিলেন। তাঁহারা যদি অযোগ্য ভ্রাতাদিগের প্রতি খড়্গহস্ত না হইয়া তাঁহাদিগকে যোগ্য করিয়া গড়িয়া লইতে চেষ্টা করিতেন, তাহা হইলে তাঁহাদিগকে ওরূপ দুর্দ্দশাগ্রস্ত হইতে হইত না ; —তাহা তো হইতই না, তা ছাড়া, তাহার একশতাব্দী পরে যোগ্যতম বিসমার্কের নিকটে তাহাদিগকে হীনতা স্বীকার করিতে হইত না।

অধুনাতন কালের নূতন বিবৃত্তিবাদের মোট কথা যে কি, তাহা পূর্ব্বে বলিয়াছি ; তাহা এই যে, বিভিন্ন শ্রেণীর বিভিন্ন জীব একই জীবাঙ্কুরের (Protoplasm এর) ভিন্নধা বিকাশ, আর সেই বিকাশের মূল প্রবর্ত্তক Struggle for existence, এক কথায় রজোগুণ। কিন্তু

সে বিকাশের নিয়ামক যে কে—পথপ্রদর্শক যে কে সে বিষয়ে ডার্বিন্ একটি কথারও উচ্চবাচ্য করেন নাই। আমাদের দিক দিয়া আমরা দেখিতেছি যে একদিকে যেমন রজোগুণের চাবুক সেই বিকাশকে পথের মাঝে মাঝে খেপাইয়া তুলিতেছে, আর-একদিকে তেমনি সত্ত্বগুণের রাশ বাগাইয়া আনিয়া ধীরে ধীরে মনুষ্যত্বের উন্নত সোপানে পৌছাইয়া দিতেছে। আমাদের দেশের সাংখ্যশাস্ত্র ডারুইনের শাস্ত্রের ন্যায় একদিক্ ঘাঁসা নহে। সাংখ্যশাস্ত্রের মোট মন্তব্য এই যে, একদিকে মূল প্রকৃতি হইতে অনুলোমপথের মধ্য দিয়া স্থূলের উত্তরোত্তর বিকাশ হইতেছে, আর-একদিকে স্থূল হইতে প্রতিলোম পথের মধ্য দিয়া সূক্ষ্মের উত্তরোত্তর বিকাশ হইতেছে ; অথবা যাহা একই কথা—অনুলোমপথে তমোগুণের উত্তরোত্তর বিকাশ হইতেছে, প্রতিলোম পথে সত্ত্বগুণের উত্তরোত্তর বিকাশ হইতেছে, এবং উভয় পথেই রজোগুণ স্বকার্যে ব্যাপৃত হইতেছে। সাংখ্যের মোট মন্তব্য কথাটি আরো সংক্ষেপে বলা যাইতে পারে যদিচ তাহা শুনিতে অনেকের নিকটে হেঁয়ালির মতো ঠেকিবে। খুব সংক্ষেপে যদি বলিতে হয়, তবে তাহা এই : — সত্ত্বগুণের ধর্ম্ম হচ্চে প্রকাশ, তমোগুণের ধর্ম্ম হচ্চে অপ্রকাশ, রজোগুণের ধর্ম্ম হচ্চে প্রকাশ হইতে অপ্রকাশ এবং অপ্রকাশ হইতে প্রকাশ, এইরূপ ছট্‌ফটানি! প্রকাশ হইতে অপ্রকাশে নাবা হচ্চে অনুলোমপদ্ধতি ; অপ্রকাশ হইতে প্রকাশে ওঠা হচ্চে প্রতিলোমপদ্ধতি। ত্রিগুণতত্ত্ব সম্বন্ধে এতক্ষণ ধরিয়া এযাহা বলিলাম, ইহাতে অন্তত এটা বেশ বুঝিতে পারা যাইতেছে যে, ডার্বিনের শাস্ত্রের দীপালোক অপেক্ষা আমাদের দেশীয় শাস্ত্রের সূর্য্যালোক প্রকৃতি নিগূঢ় রহস্যের গভীর মর্ম্মস্থানের তলা পর্যন্ত অনেকদূর যায়। আমাদের দেশীয় শাস্ত্রের মতে শুধু কেবল জীবজগৎ নহে, পরন্তু সমস্ত বিশ্বব্রহ্মাণ্ড তাহার অন্তর্গত প্রত্যেক বস্তু ন্যূনাধিক পরিমাণে স্ব স্ব সত্তা সমর্থনের জন্য চেষ্টাপরায়ণ, কেননা, সকল বস্তুতেই অপর দুই গুণের সঙ্গে রজোগুণ ন্যূনাধিক পরিমাণে সংশ্লিষ্ট রহিয়াছে। আধুনিক বিবৃতিবাদ এবং পুরাতন সাংখ্যের মধ্যে যদিচ আকাশ পাতাল প্রভেদ, তথাপি প্রকৃতির ক্রমবিকাশপরায়ণতা এবং রজোগুণের (অর্থাৎ দুঃখ এবং কর্ম্ম-চেষ্টার) প্রবৃত্তিশীলতা, এই দুইটি গোড়ার ব্যাপারের প্রধানতা-সম্বন্ধে উভয়ের মধ্যে কতকটা যেন মিল আছে বলিয়া মনে হয়; এটা অন্তত বেশ বুঝিতে পারা যায় যে, আমাদের দেশের পুরাতন আচার্যেরা যেখান হইতে যেরূপ করিয়া প্রকৃতির ক্রমবিকাশের এবং রজোগুণের প্রবৃত্তিশীলতার সন্ধান পাইয়াছিলেন, আধুনিক বিবৃতিবাদীরা ঐ দুই বিষয়ের সন্ধান সেইখান হইতেই তেমনি করিয়া পাইয়াছেন, তা বই, ঊনবিংশশতাব্দীর বিদ্যাবুদ্ধির নিকট হইতে ধার করিয়া পান নাই! এ কথা যদি সত্য হইত যে, নিউটন ডার্বিন প্রভৃতি মৌলিক শ্রেণীর আবিষ্কর্তারা বিদ্যার বাঁধা-রাস্তা দিয়া তাঁহাদের স্ব স্ব গন্তব্যস্থানে উপনীত হইয়াছিলেন, তাহা হইলে এখনকার বিদ্যালয়ের অধ্যেতারা যে পথ অবলম্বন করিয়া কেহ বা বি-এ হন বা কেহ বা বিদ্যাবাগীশ হন, সেই পথ অবলম্বন করিয়া স্বচ্ছন্দে কেহ বা নিউটন, কেহ বা ডার্বিন, কেহ বা সেক্‌স্‌পীয়র হইতে পারিতেন; তাহা তাঁহারা না হইতেছেন কেন? কে তাঁহাদিগকে ধরিয়া রাখিয়াছে? দূরে হাত বাড়াইবার প্রয়োজন নাই, আমাদের দেশের মুখোজ্জ্বলকারী শ্রীযুক্ত জগদীশচন্দ্র বসু মহাশয়কে আমি সাক্ষী মান্য করিতেছি। তিনি কি তাঁহার অপূর্ব্ব নূতন সিদ্ধান্তটি ঊনবিংশতাব্দীর বিদ্যার নিকট ভিক্ষা করিয়া পাইয়াছেন? কখনই না। এটা অবশ্য সত্য যে, ঊনবিংশশতাব্দীর যন্ত্র-তন্ত্রের সাহায্যে তিনি তাঁহার অন্তরের নিগূঢ় কথাটির যথার্থ্য

পণ্ডিতগণকে যেমন করিয়া চক্ষে অঙ্গুলি দিয়া দেখাইতে হয়, তাহা দেখাইয়াছেন, অর্থাৎ তিনি তাহা রীতিমত Verify করিয়াছেন। দুই শতাব্দী পূর্ব্বে লাপ্লাসের নাভসিক সিদ্ধান্ত (Nebular Theory) আকাশের অপরিসীম জ্যোতি-র্জগৎকে যোগসূত্রে গাঁথিয়া এক করিয়াছে ; আমাদের চক্ষের সামনে ডার্বিনের বৈকারিক সিদ্ধান্ত (Theory of Evolution) পৃথিবীর জীবজগৎকে যোগসূত্রে গাঁথিয়া এক করিয়াছে ; গাঁথিতে কেবল বাকি লাপ্লাসের নাভসিক্ সিদ্ধান্ত এবং ডার্বিনের বৈকারিক সিদ্ধান্ত উভয়কে ঐকতানিক যোগসূত্রে। আমাদের শ্রদ্ধাভাজন বসু মহাশয় কি সেই সুমহৎ কার্য্যের জন্য ভারতীমাতার প্রিয় ভারতভূমিতে করুণাময় বিধাতা কর্তৃক প্রেরিত হইয়াছেন? এক সময়ে ভারতী মাতা আমাদের পূর্ব্ব পূর্ব্ব আচার্য্য এবং মহাপুরুষগণকে ক্রোড়ে করিয়া মানুষ করিয়াছেন কত না যত্নে? ভারতের ক্রন্দনধ্বনিতে সেই সকল পুরাতন কথা কি তাঁহার স্মরণে জাগিয়া উঠিয়াছে তাই তিনি এত দেশ থাকিতে পূর্ব্বের একতকোণে কৃপাদৃষ্টি বিতরণ করিলেন? এ প্রশ্ন আমি এই পূর্ব্বাহ্নে সভার মাঝখানে খাঁটাইতে সাহসী নহি। বাক্যে কাজ নাই— আশার অঙ্কুর যাহা সবেমাত্র দেখা দিয়াছে, তাহা ঈশ্বরেচ্ছায় ভালোয়-ভালোয় বাঁচিয়া-বর্ত্তিয়া থাকিয়া দিবালোকে সমুত্থান করুক্—তাহা হইলেই বাঁচি।

এতক্ষণ ধরিয়া এ যাহা বলিলাম, তাহাতে অর্জ্জুনসারথি যেমন বিরাটপুত্র উত্তররথীকে সাহায্য-প্রদান করিয়াছিলেন, জ্ঞান তেমনি কিরূপে বিদ্যাকে গুপ্তভাবে সাহায্য-প্রদান করে, তাহার কতকটা সন্ধান পাওয়া যাইতে পারে। এক্ষণে জ্ঞান তাহার নিজাধিকারে কিরূপ প্রণালীতে পুরুষার্থ সাধনে প্রবৃত্ত হয়, তাহা অনুধাবন করিয়া দেখা যাক্।

যথার্থ কথা যদি বলিতে হয়, তবে বিদ্যার এই যে মূলমন্ত্র "ভাগ ভাগ কর, আর জেতো," এটা এক প্রকার ডাকিনীমন্ত্র। উহার সাধনে আপাতত জয়লাভ হয় বটে, কিন্তু পরিণামে উল্টা ফল ফলে। ঐ রক্তশোষক মন্ত্রের বলে জ্ঞাতব্য সত্যের নানা দিকের নানা অঙ্গ-প্রত্যঙ্গ পরস্পরের বন্ধন হইতে বিয়োজিত হইয়া জ্যান্তসত্য শবদেহে পরিণত হয়। তাহা হইলেই সর্ব্বনাশ। তাহা হইলে ফের আবার সেই সমস্ত নির্জ্জীব অঙ্গপ্রত্যঙ্গ জোড়াতাড়া দিয়া একটা সজীব-সত্য গড়িয়া দাঁড় করানো বিদ্যার ক্ষমতার অসাধ্য হইয়া পড়ে। ফলেও এইরূপ দেখা যায় যে, মস্তিষ্কবিৎ পণ্ডিতেরা নির্জ্জীব মস্তিষ্কতন্তু জোড়াতাড়া দিয়া জ্ঞানের মর্ম্মস্থানে পৌঁছিবার সেতু নির্ম্মাণ করিতে এতকাল ধরিয়া এত যে চেষ্টা করিতেছেন, সমস্তই ভস্মে ঘৃতাহুতি। তবেই হইতেছে যে, বিদ্যার ডাকিনীমন্ত্র একপ্রকার রূপার কাটি, তাহা মারিতে পারে কিন্তু বাঁচাতে পারে না। সোনার কাটি হ'চ্চে জ্ঞানের যোগমন্ত্র, তাহাই কেবল মৃতশরীরে জীবন সঞ্চার করিতে পারে। আমি এখানে যে জ্ঞানের কথা বলিতেছি, তাহা গোড়া'র জ্ঞান ; তা বই, তাহা শাখা জ্ঞানও নহে— শেখা জ্ঞানও নহে। মনুষ্যের গোড়া'র জ্ঞান অমূল্য রত্ন ; অথচ মনুষ্য তাহা বিনামূল্যে পাইয়াছে। মনুষ্যের গোড়া'র জ্ঞানের প্রতি লক্ষ্য করিয়া মনুষ্যকে আমরা বলি জ্ঞানবান জীব। মনুষ্যের গোড়া'র জ্ঞান বিদ্যার ন্যায় শেখাজ্ঞান নহে ; তাহা একান্ত পক্ষেই অশেখাজ্ঞান। মনুষ্যের গোড়া'র জ্ঞান যদি বিদ্যারূপী হইত, তাহা হইলে শুধু কেবল বিদ্বান লোকদিগকেই আমরা বলিতাম জ্ঞানবান জীব। করি আমরা কি? আমরা পণ্ডিত মূর্খের প্রভেদের প্রতি দৃক্‌পাত না করিয়া পৃথিবীসুদ্ধ সকল মনুষ্যকেই জ্ঞানবান্ জীব বলিয়া অবধারণ করি, ইহাতেই বুঝিতে পারা যাইতেছে যে, মনুষ্যের গোড়ার জ্ঞান বিদ্যা নহে। বিদ্যা যদি নহে তবে তাহা পদার্থটা কী? পদার্থটা তাহা যে কী, তাহা

দেখিতেই পাওয়া যাইতেছে। মৌমাছি ঐতো একরত্তি ক্ষুদ্র জীব, তা বলিলে কি হয়—ও একটি মস্ত কারিকর ; কিন্তু কারিকরি কাহাকে বলে, তাহা জানেনা ; জানিবে কেমন করিয়া? যে জানিবে, সে যে ওর ভিতরে নাই। ওরভিতরে চেতনা আছে ভরপুর তাহা দেখিতেই পাওয়া যাইতেছে। কিন্তু চেতনা থাকিলে কি হইবে (Sensation থাকিলে কি হইবে)? চেতনার মাথার উপরে যে চৈতন্য নাই (Consciousness নাই)। মণি আর মাণিক্য কিছু আর এক নহে! মণি অপেক্ষা মাণিক্যের মূল্য ঢের বেশী। চেতন অপেক্ষা চৈতন্যের মূল্য ঢের বেশী। চেতন দেখে কিন্তু কি দেখিতেছে, তাহাও বলিতে পারেনা, কে দেখিতেছে তাহাও বলিতে পারে না। চৈতন্য যেমন দেখে, তেমনি সেই সঙ্গে কি দেখিতেছে এবং কে দেখিতেছে, তাহা তাহার নিকট অপ্রকাশ থাকে না। চৈতন্য আপনি আপনার সাক্ষী এবং তাহার আয়ত্তের মধ্যে যখন যাহা উপস্থিত হয়, তাহারও সাক্ষী। পশ্বাদি জন্তুর মাথার মণি চেতন ; মনুষ্যের মাথার মণি চৈতন্য। মনুষ্যের গোড়া'র জ্ঞান যে পদার্থটা কী এতক্ষণে তাহা বুঝিতে পারা গেল। তাহা চৈতন্য।

চেতনের এক চক্ষু মনশ্চক্ষু। চৈতন্যের তিন চক্ষু মনশ্চক্ষু, আর ধীচক্ষু, মাঝের চক্ষু প্রজ্ঞাচক্ষু। মন বাহিরে বাহিরে দৌড়ায়— মনশ্চক্ষু বহির্মুখ। বুদ্ধি ভিতরে ভিতরে চিন্তা করে— ধীচক্ষু অন্তর্মুখ। প্রজ্ঞাচক্ষু ভিতর বাহির মিলাইয়া একীভূত করে, প্রজ্ঞাচক্ষু যোগমুখ অর্থাৎ অন্তর বাহিরের যোগের প্রতি উন্মুখ। জীব চৈতন্যের প্রজ্ঞাচক্ষু প্রস্ফুটিত হইলে অন্তর্জগৎ এবং বহির্জগৎ মিলিয়া এক অদ্বিতীয় অখণ্ড মোট সত্য—সর্ব্বাঙ্গীন সমগ্র সত্য—তাহার সম্মুখে আবির্ভূত হয়।

ফল কথা এই যে, সত্যজ্ঞানই জ্ঞান, মিথ্যা জ্ঞান জ্ঞান নহে। সত্যের সাক্ষাৎকার ব্যতিরেকে জ্ঞান জ্ঞানই হইতে পারে না। শরীর যেমন চায় অন্ন, জ্ঞান তেমনি চায় সত্য। শাখা জ্ঞান চায় শাখা সত্য। জ্যোতির্বিদ্যা চায় জ্যৌতিষ সত্য ; রসায়ন বিদ্যা চায় রাসায়নিক সত্য; ডাক্তারি বিদ্যা চায় ডাক্তারি সত্য ; কবিরাজি বিদ্যা চায় কবিরাজি সত্য। তেমনি মোট জ্ঞান চায় মোটসত্য। প্রজ্ঞাচক্ষু প্রস্ফুটিত হইলে জীবচৈতন্য সর্ব্বাঙ্গীন সমগ্র সত্যের প্রতি লক্ষ্যনির্বিষ্ট করে। সমগ্র সত্য কিরূপ সত্য? তাহা কোনপ্রকার একদিক ঘ্যাঁসা ছিন্ন সত্য নহে (Abstract নহে), তাহা বুঝিতেই পারা যাইতেছে। তাহা শূন্য আকাশ বা শূন্যকাল নহে, তাহা মনের ভাবমাত্র নহে ; তাহা অনির্দ্দেশ্য সত্তা বা অন্ধশক্তি নহে। সে যে সত্য সমগ্রসত্য, তাহা সব সত্য একাধারে। প্রবর্দ্ধক কাচের মধ্য দিয়া (Magnifying glass এর মধ্য দিয়া) সূর্য্যরশ্মি একঠাই পুঞ্জীকৃত হইলে সেই ক্ষুদ্র রশ্মিপুঞ্জটিকে আমরা যখন দেখি স্থিতিগতি তেজবর্ণ আলোক একাধারে কেন্দ্রীভূত, তখন তাহাতে কি প্রমাণ হয়? তাহাতে প্রমাণ হয় এই যে, ঐ যে পাঁচ ব্যাপার স্থিতি, গতি, তেজ, বর্ণ, আলোক, উহা সমগ্র সূর্য্যমণ্ডলে পূর্ণমাত্রায় কেন্দ্রীভূত; কেননা সমগ্র সূর্য্যমণ্ডল সমস্ত সৌরকিরণের মূলাধার। আমরা তেমনি যখন আপনা-আপনিতে দেখি সত্তা, শক্তি, প্রাণ, চেতন, এবং চৈতন্য একাধারে কেন্দ্রীভূত, তখন তাহাতে প্রমাণ হয় এই যে, ঐ যে পাঁচ মৌলিক ব্যাপার সত্তা, শক্তি, প্রাণ, চেতন এবং চৈতন্য উহা সমগ্র সত্যে পূর্ণমাত্রায় কেন্দ্রীভূত। অতএব একটা স্থির যে, সমগ্র সত্যে, অটল ধ্রুবসত্তা সৃষ্টি স্থিতি প্রলয় কারিণী মহতী শক্তি, জীবন্ত প্রাণ, জাগ্রত চেতন এবং জ্যোতির্ম্ময় জ্ঞান পূর্ণ মাত্রায় কেন্দ্রীভূত ; এক কথায় — সমগ্র সত্য পরমাত্মা

স্বরূপ। তবেই হইতেছে যে, মনুষ্যের অন্তরাত্মা চায় পরমাত্মা, জীব-চৈতন্য চায় ব্রহ্মচৈতন্য।

অতঃপর জিজ্ঞাসা এই যে, কোথায় ব্রহ্মচৈতন্যের দর্শন পাওয়া যাইতে পারে? ইহার উত্তর এই যে, ব্রহ্ম-চৈতন্য জলেস্থলে আকাশে-অন্তরীক্ষে, অন্তরে-বাহিরে সর্ব্বত্রই রহিয়াছেন ভরা ; কেননা তিনি সমগ্র সত্তা—তিনি সব সত্তা।

আমরা যদি একবার আমাদের চতুর্দ্দিকে চাহিয়া দেখি, তাহা হইলে দেখিতে পাই যে, ঘূর্ণার পাকে পড়িলে নৌকা যেমন সুবিস্তীর্ণ পরিধিপথে চক্র দিতে আরম্ভ করিয়া উত্তরোত্তর সঙ্কীর্ণ হইতে সঙ্কীর্ণতর পরিধিপথে চক্র দিতে দিতে কেন্দ্রস্থানে আসিয়া পড়ে, সৃষ্টির বিকাশ তেমনি গ্রহাদিচক্র ঘুরিয়া জীবচক্রে এবং জীবচক্রে ঘুরিয়া মনুষ্যে-মনুষ্যে কেন্দ্রীভূত হইতেছে। সৃষ্টির বিকাশ কিসের বিকাশ? সমগ্র সত্যে যাহা গোড়া হইতেই কেন্দ্রীভূত রহিয়াছে, তাহারি উত্তরোত্তর ক্রমবিকাশ। তবেই হইতেছে যে, সত্তা, শক্তি, প্রাণ, চেতন এবং চৈতন্য, এই পাঁচ মৌলিক ব্যাপার যাহা পরমাত্মাতে পূর্ণমাত্রায় বর্ত্তমান, তাহাই তাঁহার ইচ্ছার প্রভাবে, প্রাণের আনন্দে এবং জ্ঞানের নিয়মে দশদিকে উথলিয়া পড়িতেছে। তার সাক্ষী, — গ্রহাদিচক্রে আমরা দেখিতে পাই সত্তা এবং শক্তির বিকাশ ; উদ্ভিদ্‌চক্রে দেখিতে পাই সত্তা এবং শক্তির উপরে প্রাণের বিকাশ ; জীবচক্রে দেখিতে পাই সত্তা, শক্তি এবং প্রাণের উপরে চেতনের বিকাশ। এইরূপ দেখিতেছি যে সত্তা, শক্তি প্রাণ চেতন এবং চৈতন্য এই পাঁচ মৌলিক ব্যাপার যাহা সমগ্র সত্যে পূর্ণমাত্রায় কেন্দ্রীভূত রহিয়াছে, তাহা আকাশের গ্রহাদিচক্র হইতে যাত্রারম্ভ করিয়া উদ্ভিদ্ এবং জীবচক্রের মধ্যদিয়া একে একে ফুটিয়া সমস্তই মনুষ্যে-মনুষ্যে ক্ষুদ্র-ক্ষুদ্র-পরিমাণে একত্রে জমাট বদ্ধ হইতেছে। বিশ্বব্রহ্মাণ্ডের সত্তা, শক্তি, প্রাণ, চেতন এবং চৈতন্য, সমস্তই মনুষ্যে মনুষ্যে কেন্দ্রীভূত—যদিচ ক্ষুদ্র-ক্ষুদ্র পরিমাণে। তবেই হইতেছে যে এক একটি মনুষ্য এক একটি ক্ষুদ্র-ব্রহ্মাণ্ড, আর, তাহাই পাল্টিয়া বলিলে দাঁড়ায় এই যে, বিশ্বব্রহ্মাণ্ড বিরাট্ মনুষ্য। অতএব, ইহা স্থির যে, জীব-চৈতন্য যেমন ক্ষুদ্র মনুষ্যের সারসর্ব্বস্ব, ব্রহ্মচৈতন্য তেমনি বিরাট মনুষ্যের সারসর্ব্বস্ব , তথৈব, ক্ষুদ্র ব্রহ্মাণ্ড যেমন বিশ্বব্রহ্মাণ্ডের অন্তর্গত, জীবচৈতন্য তেমনি ব্রহ্মচৈতন্যের অন্তর্গত।

এইরূপ দেখা যাইতেছে যে, এক অদ্বিতীয় সমগ্র সত্তা হইতে—ব্রহ্মচৈতন্য হইতে—জীবচৈতন্য কোনো কালে পৃথক্কৃত হয় নাই ; কেন না, তাঁহা হইতে পৃথক্কৃত হওয়ার নামই বিনাশ পাওয়া। কিন্তু তাহা সত্ত্বেও প্রত্যেক জীবচৈতন্যের অন্তঃকরণে, যেন সে মূল হইতে পৃথক্কৃত, এইরূপ একটা অন্ধতা লাগিয়া রহিয়াছে, আর, সেই অন্ধতাগতিকে চতুর্দ্দিক্ অন্ধকার দেখিয়া তাহার অন্তঃকরণ কাঁদিয়া কাঁদিয়া সারা হইতেছে। মাতা যখন ক্রোড়স্থ শিশুকে ক্রোড় হইতে নামাইয়া কপাটের আড়ালে লুকাইয়া থাকেন, তখন শিশুটি "মাতা এখানে নাই" মনে করিয়া সুর্কি খাইতে বসিয়া যায়। সুর্কির সোঁদা আস্বাদনে ভুলিয়া প্রথম প্রথম বেশ ঠাণ্ডা থাকে। কিছুকাল পরেই মাতার জন্য তাহার প্রাণে অভাববোধ জাগিয়া উঠে। মাতা তখন ঘোমটায় মুখ ঢাকা দিয়া শিশুটির সাম্নে দাঁড়াইয়া তাহাকে ভয় দেখান। শিশুটি তখন মাতার হাত জড়াইয়া ধরিয়া তাঁহার ক্রোড়ে উঠিবার জন্য কাঁদিতে থাকে। মাতা যেই তাহাকে ক্রোড়ে ল'ন শিশুটি সেই অমি মাতার মুখদর্শনের জন্য ব্যগ্র হইয়া তাঁহার মুখ হইতে ঘোমটা সরাই ফ্যালে , তখন মাতা পুনঃপুনঃ শিশুটির মুখচুম্বন করেন। কিন্তু শিশু যেমন মাতা'কে চায়, মাতাও তেমনি শিশুকে চা'ন ; শ্রোতৃমণ্ডলী যেমন গায়ককে

চা'ন, গায়কও তেমনি শ্রোতৃমণ্ডলীকে চা'ন। জীবাত্মা যেমন পরমাত্মাকে চায়, পরমাত্মা তেমনি জীবাত্মাকে চা'ন। পরমাত্মা তাই এক শক্তি দ্বারা জীবাত্মাকে আপনা হইতে পৃথক্ মনে করাইয়া তাহার দর্শনক্ষুধা জাগাইয়া তোলেন, আর এক-শক্তি দ্বারা সেই ক্ষুধার অন্ন হইয়া জীবাত্মার নিকট প্রকাশিত হ'ন।

অতএব জীবচৈতন্য যে আপনাকে ব্রহ্মচৈতন্য হইতে পৃথক্‌গত মনে করে, তাহা তাহার মনে করিবারই কথা ; কিন্তু তাহা সত্ত্বেও ব্রহ্মচৈতন্যের একতাসূত্রে সমস্ত জীবচৈতন্যের পরস্পরের প্রতি, সর্ব্বভূতের প্রতি এবং সর্ব্বমূলাধার ব্রহ্মচৈতন্যের প্রতি প্রাণের টান রহিয়াছে মর্ম্মে-মর্ম্মে নিগূঢ়। সেই প্রাণের টান যোগের প্রবর্ত্তক।

কিন্তু অশ্বারোহীর হস্তে চাবুকও চাই, রাশও চাই ; অশ্বের প্রবর্ত্তকও চাই, নিয়ামকও চাই। যোগের প্রবর্ত্তক যেমন প্রাণের টান, যোগের নিয়ামক তেমনি-জ্ঞানের অধ্যক্ষতা। ক্ষুদ্র ব্রহ্মাণ্ডের প্রথম যোগ হ'চ্ছে শরীর বন্ধন ; দ্বিতীয় যোগ হচ্ছে বিবাহ বন্ধন ; তৃতীয় যোগ কুলবন্ধন ; চতুর্থ যোগ সমাজ বন্ধন ; পঞ্চম যোগ ধর্ম্মবন্ধন ; ষষ্ঠ যোগ ব্রহ্মচৈতন্যের সহিত জীবচৈতন্যের ঐক্যবন্ধন। এই সমস্ত যোগের ব্যাপারকে যদি জ্ঞানদ্বারা নিয়মিত না করিয়া আপাতদর্শী বুদ্ধি-বিদ্যার হস্তে ছাড়িয়া দেওয়া যায়, তাহা হইলে হিতে বিপরীত হয়। আনাড়ি বুদ্ধি "যোগের বন্ধন খুব শক্ত করিয়া আঁটিতেছি" মনে করিয়া অনুষ্ঠানের যদি-চ ত্রুটি করেনা একটুও, কিন্তু দৈবের কি বিড়ম্বনা—হইয়া দাঁড়ায় তাহা বজ্র আঁটুনির ফস্কা গেরো। আপাতদর্শী বুদ্ধির কর্ত্তাগিরির উপদ্রবে একদিকে যে পরিমাণে রাজভোগের পারিপাট্যে শরীরে মেদমাংস ঘনীভূত হইতে থাকে, আর একদিকে সেই পরিমাণে অস্থিমাংসের সহিত প্রাণের বন্ধন শিথিল হইয়া যাইতে থাকে। একদিকে যে পরিমাণে দাম্পত্যবন্ধনের আঁটাআঁটি হয়, আর একদিকে সেই পরিমাণে ভ্রাতৃস্নেহের বন্ধন আল্গিয়া যায়। একদিকে যে-পরিমাণে কুলবন্ধনের আঁটাআঁটি গতিকে কৌলীন্যমর্য্যাদা দম্ভে স্ফীত হইয়া ওঠে, আর একদিকে সেই পরিমাণে উচ্চ নীচ শ্রেণীর পরস্পরের সৌহার্দ্দ বিনিময়ের পথে কাঁটা পড়িয়া যায়, একদিকে যে-পরিমাণে সমাজ বন্ধনের আঁটাআঁটি গতিকে লোকাচারকে মাথার উপরে চড়াইয়া দেওয়া হয়, আর একদিকে সেই পরিমাণে সার্ব্বভৌমিক ধর্ম্মের বন্ধন পায়ের নীচে চাপা পড়ে। একদিকে যে পরিমাণে সম্প্রদায়িক ধর্ম্মবন্ধনের আঁটাআঁটি গতিকে গোঁড়ামি অগ্নিমূর্ত্তি ধারণ করে, আর একদিকে সেই পরিমাণে সাধারণত মনুষ্যের সঙ্গে মনুষ্যের ভদ্রব্যবহারের পথে কাঁটা পড়িয়া যায়। এইজন্য বলি যে, ক্ষুদ্রব্রহ্মাণ্ডের নৌকার হাল্ বিদ্যা-বুদ্ধিরূপী আনাড়ি মাঝির হস্তে সঁপিয়া না দিয়া জ্ঞান'কে কাণ্ডারীপদে নিযুক্ত করা কর্ত্তব্য ; কেননা, দুই দুই পথের দুই দুই আতিশয্যের (রাগাতিশয্যের এবং ত্যাগাতিশয্যের) মধ্যের পথ দিয়া নৌকা চালাইয়া সর্ব্বপ্রকার যোগের সহিত যোগ রক্ষা করা জ্ঞানেরই কাজ। সত্যদর্শী জ্ঞানের কার্য্য আপাতদর্শী বিদ্যাবুদ্ধিকে দিয়া সম্ভামূলে করাইয়া লইতে গেলে কাজেই উল্টা ফল ফলে। জ্ঞানকে যদি মন-অশ্বে আরোহণ করানো যায়, তাহা হইলে জ্ঞান তুরঙ্গী মন-অশ্বের স্ফূর্ত্তি এবং সংযম দুয়েরই প্রতি সমান দৃষ্টি রাখিয়া রাশ এমনি ঠিক্ মাফিক বাগাইয়া ধরে যে, ঘোড়ার চলন এবং সোয়ারের চালন একতালে মিলিয়া গিয়া ফলে হইয়া দাঁড়ায় ঠিক যেন ঘোড়া এবং ঘোড়সোয়ার দুয়ে এক, একে দুই। তাহার পরিবর্ত্তে যদি আপাতদর্শী বুদ্ধিকে মন-অশ্বে আরোহণ করানো যায়, তাহা হইলে বুদ্ধি রাশ টানিয়া ধারবার সময় এমনি বলপূর্ব্বক

টানিয়া ধরে যে ঘোড়া চলংশক্তি রহিত হইয়া পা ছোঁড়াছুঁড়ি করিতে আরম্ভ করে, তেমনি আবার রাশ আলগা দিবার সময় এত আলগা দ্যায় যে, ঘোড়া উন্মত্ত বেগে যেখানে সেখানে ছুটিয়া বেড়াইতে থাকে। অহঙ্কার-ভরা বুদ্ধি আপনার গোঁ ছাড়েনা, আর, মনের গায়ে বুদ্ধির সেই অহঙ্কারের বাতাস লাগিয়া মনও আপনার গোঁ ছাড়েনা। পক্ষান্তরে, মনের সোয়ায় যেমন পরিশুদ্ধ জ্ঞান, জ্ঞানের সোয়ার তেমনি সত্য ; জ্ঞান সত্যের বাগ মানে, তাই মনের গায়ে জ্ঞানের সেই সুবিনীতভাবের বাতাস লাগিয়া মনও জ্ঞানের বাগ মানে। বুদ্ধির প্রধান একটি দোষ অহঙ্কার। বুদ্ধি তাই আপনাকে জানে বুদ্ধিমান্— মনকে ভাবে উন্মাদ ; আর সেইরূপ বোধের বশবর্ত্তী হইয়া মনের উপরে কর্ত্তৃত্ব ফলাইতে যায়। মানিলাম মন শিশু, মন উন্মাদ ; কিন্তু তাহা বলিয়া যে, মনকে পাগলা গারদে পুরিয়া তাহার উন্মাদ রোগ'কে রীতিমত পাকাইয়া তুলিতে হইবে, তাহার কোনো অর্থ নাই। প্রকৃত কথা এই যে, ঠিক্ একটা মাঝের পথ আছে—তাহা বিদ্যা-বুদ্ধির কঠিন ব্যবস্থা বন্ধনের পথও নহে, আর, মনের অসংযত স্ফূর্তির পথও নহে ; প্রজ্ঞা চক্ষু সেই মাঝের পথ দেখাইয়া দ্যায়। মাঝের চক্ষু যে কোন্ চক্ষু, তাহা পূর্ব্বে বলিয়াছি। বলিয়াছি যে জীবচৈতন্যের একচক্ষু মনশ্চক্ষু—তাহা বহির্ম্মুখ, আর এক চক্ষু ধীচক্ষু—তাহা অন্তর্ম্মুখ ; মাঝের চক্ষু প্রাজ্ঞচক্ষু—তাহা যোগমুখ অর্থাৎ অন্তর-বাহিরের যোগের প্রতি উন্মুখ। এই মাঝের চক্ষুই মাঝের পথ দেখাইয়া দ্যায়। এতো জানাই আছে যে, সেতারের তার বেশী আঁটিয়া বাঁধিলেও ঠিক সুর বাহির হয়না—কম আঁটিয়া বাঁধিলেও ঠিক্ সুর বাহির হয় না। সুর বাঁধিবার সময় সেতারের কান ক'ফের নুচড়াইতে হইবে—বাদকের কানই তাহা বলিয়া দিতে পারে, তা বই সঙ্গীতের ব্যাকরণ তাহা বলিয়া দিতে পারেনা। তেমনি বিভিন্ন ধাপের বিভিন্ন প্রকার যোগ কতটা চড়া বা নরম সুরে বাঁধিলে ঠিক্ হয়, তাহার মাত্রা নির্দ্ধারণ করিয়া দিবার কর্ত্তা সাধকের অন্তরাত্মা; তা ভিন্ন, আর-কাহারো সে কার্য্যে হস্তক্ষেপ করিবার অধিকার নাই। ফলকথা এই যে, মানুষের প্রাণের গভীরে ব্রহ্মচৈতন্যের আলোক ভস্মাচ্ছাদিত অনলের ন্যায় সঙ্গোপিত রহিয়াছে ; সেই প্রাণের আলোক যখন সুপ্তিশয্যা হইতে গাত্রোত্থান করে, তখন তাহারই নাম জ্ঞানের প্রকাশ বা চৈতন্যের উদয় ; আর সেই চৈতন্যের উদয়ই বিভ্রান্ত পথিককে সেই মধ্যের পথ দেখাইয়া দ্যায়,— যেখানে নানা পথের নানা ক্যাকড়া যোগ ঐকাতানিক যোগে সম্মিলিত।

যুক্তাহার বিহারস্য যুক্তচেষ্টস্য কর্ম্মসু।
যুক্তস্বপ্নাববোধস্য যোগো ভবতি দুঃখহা।। (ভগবদ্গীতা)

দুঃখ-বিনাশক যোগ তাঁহারি হয়, যাঁহার আহার বিহার, কর্ম্মচেষ্টা এবং নিদ্রাজাগরণ, সমস্তই যোগ-সঙ্গত।

সকল দেশেরই শাস্ত্রে আবহমান কাল হইতে এই কথা খাদের সুরে ধ্বনিত হইয়া আসিতেছে যে, শুদ্ধ কেবল বিদ্যাবুদ্ধির বলে অন্তরাত্মার গভীরতম আকাঙ্ক্ষা মিটাইতে পারিবার মত সার সত্যে নাগাল পাওয়া যাইতে পারেনা ; তাহা পাইতে হইলে তাহার প্রধান উপায় চিত্তশুদ্ধি। আমাদের দেশের ব্রহ্মজ্ঞান শাস্ত্রের গোড়াতেই রহিয়াছে যে, চিত্তশুদ্ধি ব্যতিরেকে ব্রহ্মজ্ঞানে সাধকের অধিকারই জন্মিতে পারেনা। জগৎপূজ্য মহাপুরুষ ঈশা বলিয়াছেন যে, শুদ্ধান্তঃকরণ ব্যক্তিরাই ধন্য, কেননা, তাঁহারা পরমাত্মার দর্শন পাইবেন। আরো তিনি বলিয়াছেন এই যে, যাঁহার চিত্ত বালকের ন্যায় নির্ম্মল, স্বর্গরাজ্যে তাঁহারই অধিকার। বেদে আছে—"পাণ্ডিত্যং

নির্ব্বিদ্য বাল্যেনানুতিষ্ঠেৎ''—পাণ্ডিত্য ঝাড়িয়া ফেলিয়া বালকের ন্যায় হইবে। যোগশাস্ত্রে আছে, সত্ত্বগুণের উদ্রেকে সাধকের চিত্ত স্ফটিকের ন্যায় নির্ম্মল হইলে তাহাতেই প্রকৃত সত্যের ছাপ পড়ে। এই গুরুতর বিষয়টি বাহুল্যরূপে উপদেশ দিবার আমার অধিকারও নাই—ক্ষমতাও নাই। এইজন্য, চিত্তশুদ্ধির আদর্শ আমার যাহা মনে হয় পরম উৎকৃষ্ট, তাহাই সংক্ষেপে বলিয়া আপনাদের নিকট হইতে বিদায় গ্রহণ করিতে ইচ্ছা করি।

স্বচ্ছ জলাশয়ের ন্যায় ভিতর-বাহির এক হওয়াই আমার মনে হয় চিত্তশুদ্ধির প্রধান আদর্শ ; আর সেই সঙ্গে আমার মনে হয় যে, গায়ত্রীধ্যান চিত্তশুদ্ধির পরম সহায়। কেননা, সাধকের অন্তরের ধ্যানের আলোক বিশ্বব্রহ্মাণ্ডের জাগ্রত আলোকের সহিত একতানে মিলিত হইলে অন্তর-বাহিরের একত্বের সিধাপথ প্রমুক্ত হইয়া যাইতে পারে। আর, সকল শাস্ত্রই এ বিষয়ে একবাক্য যে, সাধকের অন্তর-বাহির এক হইলেই—প্রাণের চাওয়া, মনের চাওয়া এবং মুখের চাওয়া এক হইলেই—অন্তর্জ্জগৎ বহির্জ্জগৎ ব্যাপিয়া এক সত্য প্রকাশমান হয়—ব্রহ্মের দর্শন লাভ হয়, সদানন্দ বিরাজমান হয়, সমস্ত ক্ষোভ মিটিয়া যায়—

''ভিদ্যতে হৃদয়গ্রন্থিশ্ছিদ্যন্তে সর্ব্বসংশয়াঃ।''

# সাধনের সত্য

ভগবদ্গীতায় আছে ঃ —

"মনুষ্যাণাং সহস্রেষু কশ্চিৎ যততি সিদ্ধয়ে" মনুষ্য সহস্রের মধ্যে এক-আধজন সিদ্ধির জন্য যত্ন করেন। মনুষ্যের মধ্যেই যখন সাধন এইরূপ বিরল তখন পশ্বাদি জন্তুদিগের তো কথাই নাই। এটাও কিন্তু দেখিতেছি যে, সাধন না করে এমন জীবই নাই, —জীবমাত্রই সাধনে রত। কুক্কুরদের কর্ত্তব্য কুক্কুরেরা সাধন করে, বায়সদের কর্তব্য বায়সেরা সাধন করে ; পিপীলিকাদের কর্ত্তব্য পিপীলিকারা সাধন করে ; মৌমাছিদের কর্ত্তব্য মৌমাছিরা সাধন করে ; পশু পক্ষী কীট পতঙ্গ সকলেই স্ব স্ব জাতির প্রকৃতি অনুযায়ী কর্ত্তব্য সাধন করে ; শুধু যে সাধন করে তাহা নহে—সর্ব্বপ্রযত্নে সাধন করে —প্রাণপণে সাধন করে। এমন কি ক্ষুদ্র মৌমাছিরা ও ভবিষ্যৎবংশের মঙ্গলার্থে প্রত্যেকে আপনার সমস্ত জীবন, সমস্ত পরিশ্রম এবং সমস্ত ধনসম্পত্তি অকাতরে উৎসর্গ করিয়া দ্যায়। মনুষ্য-প্রহরী রাত্রিকালে দ্বারে পাহারা দিতে দিতে ঘুমাইয়া পড়িতে পারে, কিন্তু কর্ত্তব্যসাধনের মাঝপথে ঘুমাইয়া পড়া কুক্কুর প্রহরীর শাস্ত্রে আদৌ লেখে না। কর্ত্তব্যসাধনে কুক্কুর-প্রহরী যেমন সজাগ, কোনও পুলিশের চৌকিদার তেমন নহে। তবে কেন আমরা কুক্কুরদিগের কৃত কর্ত্তব্য অনুষ্ঠানকে সাধন বলি না? যদি বল' যে কুক্কুরেরা অগ্রপশ্চাৎ ভাবিয়া বিচার পূর্ব্বক কার্য্য করে না এটা যখন স্থির, তখন তাহাতেই প্রমাণ হইতেছে যে, তাহাদের ব্রতানুষ্ঠান অন্ধসংস্কার-মূলক জাতিধর্ম্ম বই আর কিছুই নহে; — তাহা তুমি বলিতে পার না ; কেন না, এটা সকলেরই দেখা কথা যে, পশুপক্ষীরাও ন্যূনাধিক পরিমাণে বিচারপূর্ব্বক যাহাতে তাহাদের শরীর ভাল থাকে তাহাই ভক্ষণ করে। পক্ষীরাও স্থানাস্থান এবং কালাকাল বিচারপূর্ব্বক নীড় নির্ম্মাণ করে, বিশেষতঃ রাজহংসেরা সময় বুঝিয়া ঝাঁকে ঝাঁকে মানস সরোবরে যাত্রা করে এবং সময় বুঝিয়া সেখান হইতে প্রত্যাগমন করে। কুক্কুরেরাও পাত্রাপাত্র বিচার করিয়া অভ্যাগত অতিথিগণের কাহাকে দেখিয়া ক্রোধে গোঙরাইতে থাকে, কাহাকে দেখিয়া আহ্লাদে ল্যাজ নাড়িতে থাকে। কুক্কুরাদি জন্তুগণ পাত্রাপাত্র কালাকাল এবং স্থানাস্থান বিচার করে তা'তো জানি, কিন্তু একথা তো তুমি মানো যে তাহারা মূঢ় জীব? তা যদি তুমি মানো, তবে তাহাতেই তোমার প্রকারান্তরে বলা হইতেছে যে, কুক্কুরাদি জন্তুদিগের বিচারকার্য্যও অন্ধসংস্কারের প্রবর্ত্তনা বই আর কিছুই নহে। বড় শক্ত সমস্যা। মস্ত একটা গোলের কথা এখানে এই যে, পশ্বাদি জন্তুদিগের জ্ঞান যে মূলেই নাই একথা তুমি বলিতে পার না, যেহেতু তাহারা সচেতন জীব। উহাদের অল্পই হোক্ আর অধিকই হোক্, জ্ঞান যখন আছে, তখন উহাদিগকে মূঢ়জীব না বলিয়া জ্ঞানবান্ জীব বলা'ই উচিত। তুমিতো বলিলে "উচিত"। কিন্তু আমার মন যে তাহা বলে না। মনতো বলেই না, তা ছাড়া, বুদ্ধি বিবেচনা ও কথাটা গ্রাহ্যের মধ্যেই আনে না। সুবিখ্যাত রসায়ন-বেত্তা স্যার হম্‌ফ্রে ডেভী বরফের গুণাগুণ বিধিমতে পরীক্ষা করিয়া দেখিয়া এইরূপ

সিদ্ধান্তে উপনীত হইয়াছিলেন যে বরফের ভিতরেও উত্তাপ আছে। কিন্তু তাহা সত্ত্বেও সকলেই আমরা বলি যে বরফ শীতল পদার্থ , কেহই আমরা বলি না যে বরফ উষ্ণ পদার্থ। যে কারণে আমরা বরফের ভিতরে উত্তাপ আছে জানিয়াও বরফকে উষ্ণপদার্থ না বলিয়া শীতলপদার্থ বলি, সেই কারণে আমরা পশ্বাদি শ্রেণীর জীবদিগের মনোমধ্যে চেতন জাগিতেছে জানিয়াও উহাদিগকে জ্ঞানবান্ জীব না বলিয়া মূঢ় জীব বলি। সে কারণ এই যে, বরফের ভিতর উত্তাপ আছে সত্য, কিন্তু বরফের অন্তর্নিগূঢ় সে যে উত্তাপ তাহা উষ্ণতা বলিয়া নির্দিষ্ট হইতে পারিবার মতো উত্তাপ নহে , তেমি, পশ্বাদি জন্তুদিগের মধ্যে চেতন জাগিতেছে সত্য কিন্তু পশ্বাদি জন্তুদিগের অন্তর্নিগূঢ় সে যে চেতন তাহা জ্ঞান বলিয়া নির্দিষ্ট হইতে পারিবার মতো চেতন নহে। তাহা জ্ঞান বলিয়া নির্দিষ্ট হইতে না পারিবার প্রধান কারণ এই যে, এটা যদিচ খুবই সত্য যে পশ্বাদি জন্তুরা খাদ্যোপযোগী খাদ্য-খাদ্য বিচার করে, বাসোপযোগী স্থানাস্থান বিচার করে, অনুষ্ঠিতব্য কার্যের কালাকাল বিচার করে, দাম্পত্য বন্ধনের পাত্রাপাত্র বিচার করে, কিন্তু তথাপি প্রকৃত বিচার যাহাকে বলে, —কী? না সত্যাসত্যের বিচার, তাহা তাদের মনের ত্রিসীমার মধ্যেও স্থান পাইতে দেখা যায় না, আর সেই জন্য পশ্বাদি জন্তুরা জ্ঞানবান্ জীবের কোঠায় কোনোক্রমেই অধিকার পাইতে পারে না। অতএব এটা স্থির যে, পৃথিবীতে যদি এমন কোনো শ্রেণীর জীব থাকে যাহার নাম দেওয়া যাইতে পারে জ্ঞানবান্ জীব, তবে তাহা মনুষ্য।

মনুষ্য মাতৃগর্ভ হইতে জ্ঞানবিন্দু হইয়া ভূমিষ্ঠ হয়। তাহার পরে জলবিন্দু যেমন জল আকর্ষণ করে, জ্ঞানবিন্দু তেমি জ্ঞান আকর্ষণ করিয়া ক্রমশ বাড়িয়া উঠিতে থাকে। মনুষ্য যদি গোড়ায় জ্ঞানবিন্দু না হইয়া জন্মিত, তবে কস্মিন্-কালেও জ্ঞান উপার্জ্জন করিতে পারিত না। শুকপক্ষী শাস্ত্রবচন কণ্ঠস্থ করিলেও তাহার জ্ঞান একতিলও বাড়ে না কেন? তাহার জ্ঞান না বাড়িবার কারণ আর কিছু না—শুকপক্ষী মনুষ্য-শিশুর মতো জ্ঞানবিন্দু হইয়া জন্মগ্রহণ করে না, আর সেইজন্য সে শ্রুত-বচনের মধ্য হইতে জ্ঞান আকর্ষণ করিতে পারে না।

মানবচৈতন্যের এপারে হওয়া-জ্ঞান বা জন্মগত জ্ঞান ; ওপারে পাওয়া জ্ঞান বা উপার্জ্জিত জ্ঞান ; মাঝে সাধনের সেতু। হওয়া-জ্ঞান সাধনের বীজ ; পাওয়া জ্ঞান সাধনের ফল। এখন জিজ্ঞাস্য এই যে বীজ অগ্রে না ফল অগ্রে? ইহার উত্তর এই যে দুইই সত্য— (১) একবারকার আমের আঁটি আরবারকার আমের বীজ, এটাও সত্য আবার (২) একবারকার আমের বীজ আরবারকার আমের আঁটি, এটাও সত্য।

একটি কচি বালকের মনোমধ্যে ভাষাজ্ঞান প্রথমে বীজরূপে মাটি-চাপা থাকে ; এটা তাহার জন্মগত জ্ঞান বা সহজাত জ্ঞান বা সহজ জ্ঞান ; আর, তাহাকেই আমি বলিতেছি হওয়া-জ্ঞান। তাহার পরে সেই বালক কথাইতে কথাইতে মাতৃভাষা উপার্জ্জন করে ; এবারকার এ জ্ঞান সাধনের মধ্য দিয়া পাওয়া বলিয়া ইহাকে আমি বলিতেছি পাওয়া-জ্ঞান। তাহার পরে বালকটি বিদ্যালয়ে ভর্ত্তি হইয়া ব্যাকরণ অলঙ্কার এবং সাহিত্যাদির যোগে পুনরায় যখন নূতন করিয়া ভাষা শেখে তখন, প্রথমবারের সেই যে তাহার অবলীলাক্রমে হাত-বাড়াইয়া পাওয়া একমেটে ভাষাজ্ঞান, সেই পূর্ব্বার্জ্জিত একমেটে ভাষাজ্ঞানই তাহার এবারকার (অর্থাৎ দ্বিতীয় বারের) হওয়া-জ্ঞান; আর অপেক্ষাকৃত কঠিন সাধনের মধ্য দিয়া পাওয়া

হইয়া থাকে যে দোমেটে ভাষাজ্ঞান, তাহাই পড়ুয়া বালকদিগের দ্বিতীয় বারের পাওয়া-জ্ঞান। উপমাচ্ছলে বলা যাইতে পারে যে, প্রথমবারের হওয়া জ্ঞান জ্ঞানের বীজ ; প্রথমবারের পাওয়া-জ্ঞান জ্ঞানের নবোন্মেষিত পত্রচূড়া ; প্রথমবারের সাধন বীজ হইতে পত্রচূড়ার বৃন্তান্ত পর্য্যন্ত অঙ্কুরের প্রসারণ। দ্বিতীয় বারের হওয়া জ্ঞান কী? না পূর্ব্বোন্মেষিত সেই যে জ্ঞানের পত্রচূড়া একমেটে ভাষাজ্ঞান তাহাই দ্বিতীয়বারের হওয়াজ্ঞান ; দ্বিতীয়বারের পাওয়া-জ্ঞান—জ্ঞানের পুষ্পবিকাশ (ব্যাকরণাদি পরিপুষ্ট দোমেটে ভাষাজ্ঞান) ; দ্বিতীয়বারের সাধন, পূর্ব্বোন্মেষিত পত্রচূড়ার বৃন্তমূল হইতে নবোন্মেষিত পুষ্পমঞ্জরীর বৃন্তমূল পর্য্যন্ত শাখা পল্লবের বিস্তার।

পাখীদেরও ভাষা আছে কিন্তু তাহা একপ্রকার অ-শেখা ভাষা। পাখীদের ভাষা যেমন তাহাদের অভিলষিত ভাব-জ্ঞাপনের প্রথম উদ্যমেই কণ্ঠকুহর হইতে গজাইয়া ওঠে, মনুষ্যের কণ্ঠকুহর হইতে মাতৃভাষা তেমন সহজে গজাইয়া ওঠে না। মনুষ্যের ভাষা প্রকৃত প্রস্তাবেই সাধনের ধন। মনুষ্যের ভাষা প্রথমে যখন অন্তঃপুরের লালন-ক্ষেত্রে অঙ্কুরিত হয়, তখন তাহা সাধনের মধ্য দিয়াই অঙ্কুরিত হয় তাহার পরে যখন সেই অঙ্কুরিত ভাষাজ্ঞান অন্তঃপুরের লালন-ক্ষেত্র হইতে উন্মূলিত হইয়া বিদ্যালয়ের অনুশাসন ক্ষেত্রে রোপিত হয়, আর, কিয়ৎপরে যখন তাহা শাখা-প্রশাখা বিস্তার করিয়া পরিবর্দ্ধিত হয়, তখন তাহা সাধনের মধ্য দিয়াই পরিবর্দ্ধিত হয় ; আবার আর কিছুকাল পরে যখন কবিত্বরসের বারি-সিঞ্চনে সেই শাখা-প্রশাখায় ফুল ধরে, এবং জ্ঞানালোকের রশ্মি-পতনের গুণে তাহাতে ফল ফলে, তখন, তাহা সাধনের সোপান মাড়াইয়াই সিদ্ধিমঞ্চে আরূঢ় হয়।

মনুষ্য যখন যে কার্য্যের সাধনে উদ্যোগী হয়, তখন সাধিতব্য কার্য্যটি কিরূপ কার্য্য এবং কিসের উদ্দেশে তাহাতে প্রবৃত্ত হওয়া হইতেছে, তাহা এক মহাপুরুষ আড়ালে থাকিয়া দর্শন করেন। স্থূলদর্শী লোকেরা মনকেই জানে সাক্ষী-পুরুষ, তাই বলে যে মনের অগোচর পাপ নাই। কিন্তু প্রকৃত সত্য এই যে, ঐ মহাপুরুষটি ভাবনাচিন্তারও—মনেরও—সাক্ষী। সূক্ষ্মদর্শী বৈদান্তিক পণ্ডিতেরা তাই মহাপুরুষটির নাম দিয়াছেন সাক্ষী-চৈতন্য। সাক্ষী-চৈতন্য যে অংশে জ্ঞান-ক্রিয়া এবং জ্ঞেয় বিষয়ের সাক্ষী, সেই অংশে দর্শনশাস্ত্রে তাহার নাম দেওয়া হয় সম্বিৎ, অর্থাৎ ইংরাজি ভাষায় যাহাকে বলে Consciousness ; আর, সাক্ষীচৈতন্য যে অংশে পুণ্য-পাপ দর্শী, সেই অংশে ধর্ম্মশাস্ত্রে তাঁহার নাম দেওয়া হয় অন্তরাত্মা অর্থাৎ ইংরাজিতে যাহাকে বলে Conscience ; তার সাক্ষী :—

"যৎকর্ম্ম কুর্ব্বতোঽস্যাস্যাৎ
পরিতোষোঽন্তরাত্মনঃ।
তৎপ্রযত্নেন কুর্ব্বীত বিপরীতন্তু
বর্জ্জয়েৎ।।

যেরূপ কর্ম্মের সাধনে অন্তরাত্মা (conscienee) প্রসন্ন হ'ন সেইরূপ কর্ম্ম করিবে, তাহার বিপরীত কর্ম্মের পথ বর্জ্জন করিবে।" এটাও কিন্তু দেখিতে পাওয়া যায় যে, সাক্ষী-চৈতন্য সকলের মনে সকল সময়ে জাগ্রত থাকেন না ; প্রত্যুত, অনেকের মনে অনেক সময়ে প্রসুপ্ত থাকেন। আবার এটাও দেখিতে পাই যে, সাক্ষী-চৈতন্য নিদ্রিতই থাকুন্ আর জাগ্রতই থাকুন,

—কাজ ভোলেন না। নিদ্রাকালে তাঁহার অর্দ্ধোন্মীলিত চক্ষুগোলকে দ্রষ্টব্য বিষয়-সকলের ছবি পড়ে ; তাহার পরে তিনি যখন জাগিয়া উঠেন, তখন সেই ছবি দৃষ্টে অতীত কালের হইয়া-যাওয়া ব্যাপারগুলা অবগত হ'ন। তার সাক্ষী, কোনো ক্ষমতাশালী কার্য্যাধ্যক্ষ যদি রাগের মাথায় কোনো নিরপরাধী অধীন কর্ম্মচারীর প্রতি কঠিন দণ্ড সমর্পণ করিয়া ফ্যালেন, তখন তিনি কি যে কুকার্য্য করিলেন তাহা জানিতে পারেন না— যেহেতু তখন তাঁহার অন্তরাত্মা মোহনিদ্রায় অভিভূত , কিয়ংপরে তাঁহার ক্রোধ নরম পড়িয়া আসিলে তাঁহার অন্তরাত্মা যখন জাগিয়া ওঠেন, তখন তিনি "কি কুকার্যই করিলাম" বলিয়া আক্ষেপ করিতে থাকেন।

তুমি বলিতেছ যে সাক্ষী-চৈতন্য আড়ালে থাকিয়া সাধকের মনের ভাব এবং হাতের কাজ দুই-ই দেখেন। ইহাতে এইরূপ দাঁড়াইতেছে যে, সাধন যেন একটা ভাউলে, আর সেই ভাউলের নাবিক যেন তিন ভাই— বড় ভাই সাক্ষী-চৈতন্য বা দ্রষ্টা-পুরুষ, ইনি কর্ণধার; মেজো ভাই ভাবনাচিন্তা বা মানসিক জ্ঞানক্রিয়া ; আর ছোট ভাই হাতের কার্য্য বা শারীরিক কর্মক্রিয়া ; এ দুই ভাই ভাউলের দাঁড়ি। আর, তা-ছাড়া মেজো ছোটো'র উপরে বড়র চক্ষু রহিয়াছে সর্ব্বদা সজাগ। তা যদি হয় তবে সাধককে এক ব্যক্তি না বলিয়া তিন ব্যক্তি বলাই তো ভাল! ইহার উত্তরে আমি বলি এই যে, সত্য যদি বলিতে হয় তবে সাক্ষী কর্ত্তা এবং চৈতন্য আপনারই আপনি দ্রষ্টা—দোসরা কোনো ব্যক্তির নহে। দাঁড়ি মাঝির উপমা ঐ যাহা তুমি দেখাইলে, উহার একটি জুড়ি উপমা আমার কাছে আছে ; সেইটিই বর্ত্তমান স্থলের সবিশেষ উপযোগী ; তাহা এই :— মনের ভাব আর হাতের কাজ আয়নার মতো স্থির-দর্পণ। এই দুই দর্পণ সম্মুখে স্থাপন করিয়া সাক্ষী-চৈতন্য তাহার মধ্যে আপনাকে দর্শন করেন; আর সেইজন্যে দুই দর্পণ যখন কলুষে আক্রান্ত হয় তখন সাক্ষী-চৈতন্য আপনাকে কলুষিত দেখেন, আর জল দর্পণটা, কিনা মনটা, যখন ইতস্তত বিচলিত হয়, তখন সাক্ষী-চৈতন্য আপনাকে ইতস্তত বিচলিত দেখেন। অতএব এটা স্থির, যে সাক্ষী-চৈতন্য দেখেন—দর্পণ দুটা'কে নহে পরন্তু আপনাকে , দর্পণ দুটা উপলক্ষমাত্র। অতএব এটা স্থির যে, দর্পণ-ধারী সাক্ষী-চৈতন্য, দুইও নহেন, তিনও নহেন। সাক্ষীচৈতন্য একই অভিন্ন পুরুষ। সাক্ষীচৈতন্য সাধক নিজে। প্রকৃত কথাটা তবে তোমাকে বলি—প্রণিধান কর :—

সত্য এক বই দুই নহে। কিন্তু তথাপি আমাদের ব্যবহার কার্য্যের সুবিধার জন্য আমরা যেমন টাকা ভাঙ্গাইয়া চৌষট্টি পয়সা করিয়া লই, তেমি, বৈজ্ঞানিক পণ্ডিতেরা তত্ত্বনির্দ্ধারণ-কার্য্যের সুবিধার জন্য এক সত্যকে নানা শ্রেণীতে বিভক্ত করেন ; আর তাহা যখন করেন তখন সেই সঙ্গে তাহাদের জ্ঞানের প্রকরণ-পদ্ধতিও নানা শাখায় বিভক্ত হইয়া যায়। এই সত্য একদিকে যেমন যন্ত্র-বিদ্যার যান্ত্রিকী সত্য, জ্যোতির্ব্বিদ্যার জ্যোতিষী সত্য, রসায়ন বিদ্যার রসায়নী সত্য, এইরূপ নানা বিদ্যার নানা সত্য ; আর একদিকে তেম্নি বেদোপনিষদের এক অদ্বিতীয় সত্য। একই ষোলো আনা একদিকে যেমন একটাকা, আর একদিকে তেম্নি চৌষট্টি পয়সা ; প্রভেদ কেবল এই যে, একটাকা মোট ষোল আনা ; চৌষট্টি পয়সা ভাঙ্গা ষোলো আনা।

মনে কর একজন জহরী মস্ত এক মহাজনের নিকট হইতে একটি বহুমূল্য হীরা ভাঙ্গাইয়া আনিয়া রাশীকৃত মোহরের তোড়া গৃহের এক অন্ধি-সন্ধিপ্রদেশে গর্ত্ত খুঁড়িয়া পুঁতিয়া রাখিল , এক ঝুড়ি টাকার তোড়া লোহার সিন্দুকে চাবি দিয়া পুরিয়া রাখিল ; আর চলতি

গোচের খরচ-পত্র নির্ব্বাহের জন্য দুই চারি মুঠা আদুলি সিকি দোআনি পয়সা ক্যাশ্‌ বাক্সের খোপে-খোপে সাজাইয়া রাখিল। মণিমুক্তার জহরীর এ যেমন ধনরক্ষণের বিধি-ব্যবস্থা দেখা গেল, অবিকল সেইরূপ প্রণালীতে বিদ্যারত্নের জহরীরা দর্শনের ভগ্নাবশিষ্ট পুরাতন চণ্ডীমণ্ডপে গর্ত্ত খুঁড়িয়া রাশি রাশি দার্শনিক সত্য পুঁতিয়া রাখেন ; রাশি রাশি জ্যোতিষী-সত্য—জ্যোতির্বিদ্যার মানমন্দিরে পুঁজি করিয়া রাখেন ; রাশি রাশি যান্ত্রিকীসত্য যন্ত্র বিদ্যার যন্ত্রাগারে পুঁজি করিয়া রাখেন ; রাশি রাশি রসায়নী সত্য রসায়নবিদ্যার সাধনাগারে (Laboratory তে) পুঁজি করিয়া রাখেন। আবার আটপৌরিয়া ব্যবহারের জন্য দুই চারি মুঠা জ্যোতিষীসত্য নূতন-পঞ্জিকায়, দুই চারি মুঠা যান্ত্রিকী সত্য যন্ত্রদীপিকায়, দুই চারি মুঠা রসায়নীসত্য দ্রব্যগুণ-দীপিকায়—এইরূপ রকমওয়ারি ভাঙ্গা সত্য, আবশ্যক হইলেই হাত বাড়াইয়া পাওয়া যাইতে পারিবার মতো করিয়া, আশপাশের কুলঙ্গীতে সাজাইয়া রাখেন। আবার সময়ে সময়ে পৃথিবী-মণ্ডলে আশ্চর্য্য প্রভাবান্বিত ক্ষণজন্মা ধনী মহাজনের আবির্ভাব হয়। ইঁহাদের এক এক মহাপুরুষ এক এক বিশেষ ভাবের সাধন দ্বারা এক এক দেবদুর্লভ মহারত্ন হাতের মুঠার মধ্যে প্রাপ্ত হ'ন ; আর যাহা তাঁহারা হাতের মুঠার মধ্যে প্রাপ্ত হ'ন তাহা লোহার সিন্দুকে চাবি দিয়া রাখেন না। তাঁহারা বড় বড় দৃঢ়-ভিত্তি সাধারণ ধনাগার বা ব্যাঙ্ক স্থাপন করিয়া তাঁহাদের মহামূল্য সাধনের ধন সেই ব্যাঙ্কে খাটাইয়া রাজ্যের লোহা তাঁবা এবং শীষার মধ্য হইতে সোনা ফলাইয়া তোলেন। তাঁহাদের ব্যাঙ্কের হিরণ্ময়কোষের অর্থাৎ সোনার সিন্দুকের টাকা এক দ্বার দিয়া যেমন জনসমাজে ছট্‌কিয়া বাহির হয়, আর এক দ্বার দিয়া তেম্নি সুদের উপর সুদে স্ফীত হইয়া ঘরে প্রত্যাগমন করে। ব্যাঙ্কের টাকা তো আর ব্যাঙ্কাধ্যক্ষের শুধু কেবল নিজের টাকা নয়—তাহা পৃথিবী শুদ্ধ লোকের টাকা; আর যে অংশে তাহা পৃথিবীসুদ্ধ লোকের টাকা সেই অংশে তাহা হ্রাসবৃদ্ধিবিহীন ; কিন্তু যে সকল মহাজনের কথার উল্লেখ করিলাম তাঁহাদের হিরণ্ময়কোষের টাকা নিখিল বিশ্বভুবনের মোট সত্য, —সত্য জ্ঞানমনন্তং। তাঁহার হ্রাসও নাই বৃদ্ধিও নাই, উদয়ও নাই অস্তও নাই, তিনি যাহা আছেন তাহাই আছেন।

বাইবেলের কোনো কোনো স্থানে মোট সত্যের নাম দেওয়া হইয়াছে আল্‌ফা এবং ওমেগা। ইহার কারণ এই যে গ্রীকভাষার আদি অক্ষর আল্‌ফা কিনা অকার এবং শেষাক্ষর ওমেগা কিনা ওকার। সমস্ত বিশ্বভুবনের আদি অন্ত জুড়িয়া যে এক অখণ্ড মোট-সত্য সর্ব্বত্র বিদ্যমান, আল্‌ফা এবং ওমেগা বলিলে সেই মোট সত্যের প্রতি সাধকের দৃষ্টি পড়ে। আমাদের দেশের সাধনের প্রধান মন্ত্র ওঙ্কার। এই মন্ত্রটি সর্ব্বসাধারণ মনুষ্য-জাতির ভাষার খনি হইতে উদ্ধৃত হইয়াছে, তা বই, কোনো বিশেষ জাতির বিশেষ ভাষার বর্ণমালা হইতে নহে। মনুষ্যমাত্রেরই বাক্যস্ফূর্ত্তির আরম্ভস্থান কণ্ঠকুহর এবং সমাপ্তিস্থান ওষ্ঠাগ্র। অ কণ্ঠ হইতে বাহির হয়, উ মধ্যপথে প্রবাহিত হয়, ম ওষ্ঠাগ্রে পর্য্যবসিত হয়। অ গোমুখীর বিজৃম্ভন, উ গঙ্গার প্রবাহ, ম সাগরে পর্য্যবসান। সাধকের কণ্ঠবদন হইতে ওঙ্কার শব্দ যখন উচ্চারিত হয় তখন তাহা উচ্চারণ-পথের আদি অন্ত এবং মধ্য ব্যাপিয়া এবং পূরণ করিয়া ধ্বনিত হয়। অতএব, সৃষ্টির আদি অন্ত এবং মধ্য যাঁহাতে একীভূত সেই এক অদ্বিতীয় অখণ্ড-সত্যের নাম যদিচ সাধকের বাক্য মনের অতীত, আর সেই জন্য সাধক শ্রদ্ধা ভক্তি এবং প্রীতিপূর্ব্বক যে নামে তাঁহাকে সম্বোধন করেন তাহাই যদিচ তাঁহার নাম, কিন্তু তথাপি ওঙ্কারের মতো অমন

আর-একটী পরিপাটী এবং বিশুদ্ধ অর্থবাঞ্জক ঈশ্বরবাচক শব্দ পৃথিবীতে দুর্লভ। পাতঞ্জল দর্শনের সমাধিপদের ২৭ সূত্র দেখ ; — সে সূত্র এই যে "তস্যবাচকঃ প্রণবঃ" ঈশ্বরের বাচক শব্দ ওঙ্কার।

আমাদের দেশের সাধনের প্রধান মন্ত্র যেমন ওঙ্কার, সাধনের প্রধান লক্ষ্য তেমনি সত্যং জ্ঞানমনন্তং ব্রহ্ম, অর্থাৎ মোট-সত্য। মনুষ্যের অন্তরে এক প্রকার মোট-জ্ঞান আছে ; সেই মোট জ্ঞানেই মোট-সত্যের উপলব্ধি হয়। অর্থাৎ জ্যোতির্বিদ্যায় যেমন জ্যোতিষী-সত্যের উপলব্ধি হয়, যন্ত্র-বিজ্ঞানে যেমন যান্ত্রিকী সত্যের উপলব্ধি হয়, রসায়ন বিদ্যায় যেমন রসায়নী সত্যের উপলব্ধি হয়, মোট-জ্ঞানে তেম্নি মোট-সত্যের উপলব্ধি হয়।

একটু ভাবিয়া দেখিলেই বুঝিতে পারা যাইবে যে মোট-জ্ঞান এবং মোট-সত্য বস্তু একই। অন্ততঃ এটা আমরা বুঝিতে পারি যে, সত্য জ্ঞানই জ্ঞান, এবং জ্ঞান-গর্ভ সত্যই সত্য; তবেই হইতেছে যে, সত্য এবং জ্ঞান একেরই এপিট-ওপিট।

পূর্ব্বে বলিয়াছি যে, মনুষ্যশিশু জ্ঞানবিন্দু হইয়া জন্মগ্রহণ করে। সে জ্ঞানবিন্দু পদার্থটা কী? তাহা আর কিছু না—সম্বিৎ, অর্থাৎ ইংরাজিতে যাহাকে বলে Consciousness। সম্বিৎই মনুষ্যের মোট জ্ঞানের বীজ, অথবা যাহা আরো ঠিক—বীজ-ভাবের মোট-জ্ঞান ; আর বিশুদ্ধ সত্তা—খাঁটি সত্তা—সার সত্তা, অর্থাৎ ইংরাজি ভাষায় যাহাকে বলে Pure being, তাহাই সেই বীজ-জ্ঞানের বীজ সত্তা। খুব পাৎলা কাগজের এক পিঠের অক্ষর যখন আর একপিঠে ফুটিয়া বাহির হয়, তখন দুই পিঠের অক্ষর কিছু আর দুই অক্ষর নহে , অক্ষর তা— সে এপিঠেও যা ওপিঠেও তা ; প্রভেদ কেবল এই যে, এপিঠে তাহা সোজাভাবে বসানো, ওপিঠে পাশ ফিরাইয়া বসানো। তেম্নি সেই যে বীজ-জ্ঞান সম্বিৎ, আর সেই যে বীজসত্তা বিশুদ্ধ সত্তা, তাহা একেরই দুই পিঠ, তা বই, তাহা প্রকৃতপক্ষে দুই নহে। ফলকথা এই যে, বীজ জ্ঞান বা সম্বিৎ বিশুদ্ধ-সত্তার প্রকাশ ; বিশুদ্ধ-সত্তা বীজ-জ্ঞানের প্রকাশ্য বস্তু। বস্তু এবং বস্তুর পূর্ণ-প্রকাশের মধ্যে ব্যবধান কোথায়?

এখন দেখিতে হইবে এই যে, বীজ জ্ঞান বা সম্বিৎ আর কিছু না— পূর্ব্বে যাহাকে আমি বলিয়াছি আদিম হওয়া-জ্ঞান তাহা সেই হওয়া-জ্ঞান ; তাহা সর্ব্বপ্রথমে সাধনের মূলে বীজরূপে অন্তর্নিগূঢ় থাকে, এবং সর্ব্বশেষে সাধনের মধ্য দিয়া ফলরূপে আলোকে বিনির্গত হয় ; আর তাহা যখন হয় তখন তাহার নাম হয় প্রজ্ঞা। *তেম্নি যে-সত্য সাধনের পূর্ব্বে সম্বিতের ক্রোড়ে বিশুদ্ধ-সত্তারূপে অন্তর্লীন থাকেন, সেই একই সত্য সাধনের মধ্য দিয়া

* কেহ মনে করিতে পারেন যে, প্রজ্ঞা শব্দ Reason শব্দের অনুবাদ , তাহা যদি কেহ মনে করেন, তবে পাতঞ্জল দর্শনের সমাধি পদের ৪৮ সূত্র দেখিলেই তাঁহার ভুল ভাঙিয়া যাইবে ; সে সূত্র এই :— "ঋতম্ভরা তত্র প্রজ্ঞা"

শ্রদ্ধাস্পদ শ্রীযুক্ত কালীবর বেদান্তবাগীশ উহার টীকা এবং ভাষ্যের তাৎপর্য্য রীতিমত অনুধাবন করিয়া উহার ব্যাখ্যা করিয়াছেন এইরূপ :—

"তৎকালে যে উৎকৃষ্ট ও নির্ম্মল প্রজ্ঞা অর্থাৎ জ্ঞানালোক আবির্ভূত হয়, তাহার নাম—ঋতম্ভরা প্রজ্ঞা। এ প্রজ্ঞা কেবল ঋত অর্থাৎ সত্যকেই প্রকাশ করে। তৎকালে ভ্রমের ও প্রমাদের লেশও থাকেনা। যোগিগণ এই ঋতম্ভরা প্রজ্ঞার দ্বারা সমুদায়বস্তু যথাযথ সাক্ষাৎকার করিয়া থাকেন এবং উৎকৃষ্টতম চরম যোগ লাভ করিয়া মুক্ত হ'ন।

দৃশ্যমান বিশ্বভুবনের বাস্তবিক সত্তা রূপে প্রজ্ঞাতে (অর্থাৎ প্রবুদ্ধ জ্ঞানে) ভাসমান হইয়া ওঠেন। পূর্বে বলিয়াছি যে, নবপ্রসূত শিশু একরত্তি জ্ঞানবিন্দু। কিন্তু বিন্দু সে তো সামান্য বিন্দু নয়—বিন্দুর মধ্যে সিন্ধু রহিয়াছে চাপা দেওয়া। সিন্ধু সে অন্ধকারময় অদৃশ্য-জগতের অতলস্পর্শ এবং অপার সত্তাসিন্ধু , তাহা বিশুদ্ধ সত্তা—খাঁটি সত্তা—সত্তাই কেবল। সেই অদৃশ্য-জগতের বিশুদ্ধ সত্তাই যে দৃশ্যমান বিশ্বভুবনের বাস্তবিকসত্তা ; তাহার প্রমাণ এই যে, যাহাকে আমরা বস্তু সকলের বাস্তবিকসত্তা বলিয়া প্রবুদ্ধ-জ্ঞানে উপলব্ধি করি তাহার ব্যাপ্তি এবং তন্ময়তা দৃশ্যাদৃশ্য সমস্ত বস্তুতেই সমান। যদিচ নবপ্রসূত শিশুর মাসেক দুমাস পরে চক্ষু ফুটিলে সে দৃশ্যমান বস্তু সকলেরই বাস্তবিকসত্তা উপলব্ধি করে, কিন্তু একটু ভাবিয়া দেখিলেই বুঝিতে পারা যাইবে যে, বাস্তবিক-সত্তা শুধুই কেবল দৃশ্যমান বস্তুতে আবদ্ধ নহে; পরন্তু দৃশ্যাদৃশ্য সমস্ত বস্তুই বাস্তবিক-সত্তার মুঠোর মধ্যে রহিয়াছে। আমি এক্ষণে কলিকাতা নগরীর বক্ষোপরি দণ্ডায়মান একটা কোটাবাড়ির দোতালায় বৈঠকঘরে বসিয়া শুধু কেবল দেয়াল কড়িকাঠ টেবিল চৌকি দেখিতেছি বলিয়া পৃথিবীর মধ্যে ঐ গুলাই যে কেবল বাস্তবিক পদার্থ, আর, আমি বড়বাজার দেখিতেছি না, চৌরঙ্গী দেখিতেছি না, বাগবাজার দেখিতেছি না বলিয়া শেষোক্ত প্রদেশগুলা যে অবাস্তবিক পদার্থ, তাহা তো আর নহে। দৃশ্যমান দেয়াল কড়িকাঠ টেবিল্ চৌকিও যেমন, আর, অদৃশ্য বড়বাজার চৌরঙ্গী বাগবাজারও তেমি, সবই সমান বাস্তবিক ; তা ছাড়া, অদৃশ্য গঙ্গাসাগর, মহাসমুদ্র, চীন জাপান ইউরোপ আমেরিকা, গ্রহ নক্ষত্র, সবই সমান বাস্তবিক। দেয়াল কড়িকাঠ প্রভৃতি যে কয়েকটা বস্তু এক্ষণে আমার চক্ষে দেখা দিতেছে, সে গুলার প্রত্যেকেই একতালার মধ্য দিয়া বাড়ির ভিত্তি-মূলের সহিত বাঁধা রহিয়াছে ; একতালায় ঘরদরজা ভিত্তি-মূলের মধ্য দিয়া রাস্তা-ঘাটের সহিত বাঁধা রহিয়াছে, পূর্ব্ব-সমুদ্র বর্ম্মা প্রভৃতি দেশবিদেশের সহিত বাঁধা রহিয়াছে ; পূর্ব্বসমুদ্র বর্ম্মা প্রভৃতি দেশবিদেশের মধ্য দিয়া পাসিফিক মহাসাগরের সহিত বাঁধা রহিয়াছে ; বর্ম্মা চীন জাপান সম্বলিত আসিয়াখণ্ডের পূর্ব্বকিনারা পাসিফিক মহাসাগরের মধ্য দিয়া আমেরিকার সহিত বাঁধা রহিয়াছে, পাসিফিক মহাসাগর আমেরিকার মধ্যদিয়া আটলান্টিক মহাসাগরের সহিত বাঁধা রহিয়াছে, আমেরিকা আটলান্টিক মহাসাগরের মধ্যদিয়া ইউরোপ আফ্রিকার সহিতও বাঁধা রহিয়াছে ; সসাগরা পৃথবীমণ্ডল বায়ুমণ্ডলের মধ্য দিয়া ঈথরের সহিত বাঁধা রহিয়াছে ; অবায়ু সসাগরা পৃথিবী ঈথরের মধ্যদিয়া গ্রহ উপগ্রহ এবং সূর্য্য-মণ্ডলের সহিত বাঁধা রহিয়াছে ; নিখিল বিশ্বভুবনের বাস্তবিকসত্তা সমস্তের মধ্যদিয়া সমস্তের সহিত বাঁধা রহিয়াছে ; আকাশের মধ্য দিয়া মহাকালের সহিত বাঁধা রহিয়াছে ; অণুর মধ্যদিয়া পরমাণুর সহিত বাঁধা রহিয়াছে। প্রজ্ঞাতে অর্থাৎ প্রবুদ্ধ জ্ঞানে এই যে এক ধ্রুব বাস্তবিকসত্তা দৃশ্যাদৃশ্য সমস্ত বিশ্বব্রহ্মাণ্ড একীভূত করিয়া প্রকাশমান, ইহার গোড়ার কথাটি সম্বিতের গায়ে পূর্ব্ব হইতেই স্পষ্টাক্ষরে লেখা রহিয়াছে ; সে কথা এই যে "আমি আছি।" সাধনের মূলাধিষ্ঠিত এই যে সাক্ষী-চৈতন্য সম্বিৎ, ইনি আপনার সমস্ত চিন্তা এবং কার্য্য-দর্পণে "আমি আছি" এই বিশুদ্ধ সত্যটি দেখিতেছেন ; আর, যাহাকে আমি বলিতেছি সম্বিতের সবেমাত্রধন বিশুদ্ধসত্তা তাহা আর কিছু না সেই "আমি আছি"র আছিত্ব। সাধন দ্বারা সম্বিৎরূপী বীজ জ্ঞানফলে পরিণত হইয়া যখন প্রজ্ঞামূর্ত্তি ধারণ করে, তখন, দাড়িম্ব বৃক্ষের মূলাধিষ্ঠিত বীজ যেমন দাড়িম্ব ফলের অন্তর্ভূত সমস্ত বীজ-কোষের সমস্তগুলিতে শতধা প্রবিষ্ট হয় সেই

গোড়ার সেই "আমি আছি" বা বিশুদ্ধসত্ত্ব নিখিল বিশ্বভুবনের মর্মে মর্মে পুঙ্খানুপুঙ্খরূপে প্রবিষ্ট হইয়া সর্বজগতের ধ্রুব বাস্তবিক-সত্তারূপে প্রজ্ঞাতে ভাসমান হইয়া উঠে ; আর, তাহা যখন হয়, তখন অভাবান্বিত ক্ষুদ্র "আমি আছি"টি প্রভাবান্বিত বৃহৎ আমিকে পাইয়া সেই ধন প্রাপ্ত হয়—

"যং লব্ধ্বা চাপরং লাভং মন্যতে নাধিকং ততঃ
যস্মিন্ স্থিতো ন দুঃখেন গুরুণাঽপি বিচাল্যতে॥"

যাঁহাকে লাভ করিলে অপর কোনো লাভকেই তদপেক্ষা অধিক বলিয়া মনে হয় না; যাঁহাতে স্থিত হইলে গুরুতর বিপদেও সাধক বিচলিত হয় না।

গোড়ার সেই যে "আমি আছি" বা বিশুদ্ধ-সত্তা, যাহা সম্বিতের সবেমাত্র ধন, তাহা শিশুর ন্যায় সরল এবং নির্মল। মাতা যেমন শিশুর একমাত্র বল, তা ছাড়া, তাহার আর কোনও বল নাই, তেমি, সেই গোড়ায় "আমি আছি"র একমাত্র বল, সত্যের বল, তা ছাড়া আব কোনো বল নাই। আবার, মাতার বলকে শিশু যেমন মাতার বল বলিয়া জানেনা পরন্তু তাহা যেন তাহার আপনারই বল এইরূপ মনে করিয়া নির্ভয়ে বিচরণ করে, তেমি, সম্বিতের "আমি আছি"-বালকটি সত্যের বল'কে সত্যেব বল বলিয়া জানে না, পরন্তু তাহা যেন তাহার আপনারই বল এইরূপ মনে করিয়া সাধনে প্রবৃত্ত হয়। তাহার পরে সাধনের চরম সীমায় সম্বিৎ যখন জাগ্রত হইয়া উঠিয়া প্রজ্ঞা-মূর্ত্তি ধারণ করে, তখন সাধক বুঝিতে পারে যে সিন্ধুর বলেই বিন্দুর বল, তখন জানিতে পারে যে, সমস্ত বলক্রিয়া এবং জ্ঞানক্রিয়া সেই অদ্বিতীয় অখণ্ড পরিপূর্ণ সত্যে কেন্দ্রীভূত ; আর, সাধক তখন বলে এই যে, "পূর্বে আমি মনে করিয়াছিলাম যে, সাধনের বল ব্যষ্টি-চৈতন্যেরই বল। কি আশ্চর্য! এই সোজা সত্যটি তখন আমি দেখিয়াও দেখি নাই যে, সমষ্টি চৈতন্যের বলই এই ব্যষ্টি-চৈতন্যের বল ; এই সমষ্টি-চৈতন্যের জ্ঞানই এই ব্যষ্টি চৈতন্যের জ্ঞান , এই সমষ্টি চৈতন্যই এই ব্যষ্টি-চৈতন্য। সাধকের সম্বিৎরূপী বীজজ্ঞান যখন সাধনেব মধ্য দিয়া জাগিযা উঠিয়া প্রজ্ঞামূর্ত্তি ধারণ করে, তখন সাধকের মোট জ্ঞান মোট-সত্তাকে পাইয়া আশ্চর্যরসে দ্রবীভূত হয় এবং আনন্দে ভাসিতে থাকে। এই মোট সত্তাই সাধনের সত্তা। আমাদের দেশেব ভক্তিভাজন আদিম মহর্ষিগণের একটি সার উপদেশ এই যে, মোট-সত্তা স্বয়ং নাম রূপের অতীত, অথচ নিখিল বিশ্বচরাচর মোট-সত্যের নামরূপ! মনুষ্যের স্বরোচ্চারণ পথের আদি হইতে মধ্য পথের মধ্য দিয়া অন্ত পর্যন্ত, অ হইতে উ এর মধ্য দিয়া ম পর্যন্ত যতপ্রকার স্বর উচ্চারিত হইতে পারে সমস্তের ঐকতানিক ধ্বনিস্ফূর্ত্তি যেমন ওঙ্কার, ভূর্লোক হইতে ভূবর্লোকের মধ্য দিয়া স্বর্লোক পর্যন্ত যত প্রকার লোক-লোকান্তর আছে সমস্তের ঐকতানিক তেজস্ফূর্ত্তি তেম্নি ভর্গো দেবস্য, জগৎ প্রসবিতা পরম দেবতার বরণীয় ভর্গ, অথবা যাহা একই কথা শক্তিময় জ্ঞান। শক্তিময় জ্ঞানই বলি, আর মঙ্গলময় সত্তাই বলি, অর্থ একই; কেননা মঙ্গলশক্তিই শক্তি এবং সত্তা জ্ঞানই জ্ঞান। আমাদের দেশের প্রাচীন তত্ত্ব জ্ঞান শাস্ত্রের মোট সিদ্ধান্ত এই যে, (১) ধ্বনিস্ফূর্ত্তি ওঙ্কার, (২) তেজস্ফূর্ত্তি বরণীয় ভর্গঃ, (৩) এবং জ্ঞান স্ফূর্ত্তি ধী, বরণীয় তেজোময় জ্যোতি সমস্ত লইয়া যে-এক অখণ্ড পরিপূর্ণ সমগ্র সত্তা—সত্যং জ্ঞানমনন্তং ব্রহ্ম—তিনিই সাধনের সত্তা।

# আর্য্যধর্ম্ম এবং বৌদ্ধধর্ম্মের পরস্পর ঘাত-প্রতিঘাত এবং সংঘাত

ভারতবর্ষের আর্য্যধর্ম্মের মূল আদর্শ অতীব সুন্দর। যেমন সুন্দর, তেমনি মহান্। নিষ্পাপ ঋষিদিগের অকৃত্রিম অনুরাগ নানা প্রকার ছন্দোবন্ধে দেবতাদিগের প্রতি উত্থিত হইত। তাঁহারা কোনোপ্রকার প্রতিমা নির্ম্মাণ করিতেন না। কৃত্রিমতা কাহাকে বলে তাহা তাঁহারা জানিতেন না। সূর্য্যে চন্দ্রে মেঘে বিদ্যুতে অনিলে সলিলে সর্ব্বত্রই তাঁহারা দৈবশক্তি, দৈবমহিমা, দৈবসৌন্দর্য্য, অবলোকন করিতেন। দেবতাগণকে তাঁহারা পরম বন্ধু বলিয়া জানিতেন ; আর উৎসবের সময়ে, জয়পরাজয়ের সময়ে, সুখে-দুঃখে সকল সময়ে তাঁহাদিগকে আহ্বান করিয়া তাহাদের অতিথি সংকার করিতেন , তাঁহাদের নিকটে মুক্তকণ্ঠে আপন আপন মনের ভাব এবং আকাঙ্ক্ষা জানাইতেন ; আনন্দের সময় আনন্দ জানাইতেন, দুঃখের সময় দুঃখ জানাইতেন। এইরূপ করিতে করিতে তাঁহাদের জ্ঞানচক্ষু ফুটিয়া উঠিল ; তাঁহারা সত্য জানিতে পারিলেন।

তেজঃপুঞ্জ আর্য্যধর্ম্মের নিভৃত সূতিগাকারে—পঞ্চধাপ্রবাহিনী পঞ্চনদীর সমীপবর্ত্তী সুমঙ্গল ব্রহ্মাবর্ত্ত প্রদেশে— যে সময়ে মনুষ্য জাতির জ্ঞান ধর্ম্মের নবোন্মেষ কিছুকাল ধরিয়া বিকাশের অভিমুখে অগ্রসর হইতেছিল, সেই সময়ে ইন্দ্র মরুৎ বরুণ প্রভৃতি প্রাকৃতিক প্রতিভাস-সকল ধাত্রীর উপন্যাসের ন্যায় তাঁহাদিগের মনে ব্রহ্মের ভাব অল্পে অল্পে উদ্বোধিত করিতেছিল; তাহার কিয়ংশতাব্দী পরে সে সকল উপন্যাসে অমৃতপিপাসু ঋষিদিগের মন তৃপ্তি মানিল না, —তাঁহারা হোমযাগযজ্ঞাদিকে বাল্যক্রীড়া মনে করিয়া অরণ্যের নিভৃত-প্রদেশে আশ্রম প্রতিষ্ঠা করিলেন। তাহার পরে যথোপযুক্ত সময়ে সর্ব্বজগতের আদিকরণ এবং মূলাধার মঙ্গলময় বিধাতা আমাদের সেই আদিম পিতৃপুরুষদিগের সমক্ষে সাক্ষাৎ পিতামাতা এবং বন্ধুরূপে দেখা দিলেন। তাহাতে তাঁহারা জানিতে পারিলেন "সনোবন্ধুর্জনিতা স বিধাতা" তিনি আমাদের বন্ধু জনয়িতা এবং বিধাতা। তাঁহাদের শ্রদ্ধাবান সরল অন্তঃকরণে যেমন যেমন সত্য-জিজ্ঞাসার নব নব উন্মেষ আরম্ভ হইতে লাগিল, তেমনি টাট্‌কাটাট্‌কি পরমেশ্বরের প্রসাদবারি মাতার স্তন্য-দুগ্ধের ন্যায় তাঁহাদের জ্ঞান পিপাসার শান্তি-সুধা রূপে অবতীর্ণ হইতে লাগিল। মাতৃ-দুগ্ধের ন্যায় জীবন-প্রদ অন্ন আর পৃথিবীতে নাই—সাক্ষাৎ ঈশ্বর-প্রাণিত সুবিমল জ্ঞানের ন্যায় আত্মার প্রাণপ্রদ এবং বলপ্রদ অন্ন আর জগতে নাই।

আদিম ঋষিদিগের অন্তঃকরণে—উদয়োন্মুখ সেই যে জ্ঞানধর্ম্মের অভিনব স্ফূর্তি, তাহাতে দেব-প্রসাদেরই মাহাত্ম্য সর্ব্বোপরি বিরাজমান দেখিতে পাওয়া যায়। দেব-প্রসাদের অমৃত-সিঞ্চনে তাঁহাদের আত্মপ্রভাবের কলিকা ধীরে ধীরে উন্মোচিত হইতে লাগিল ; সত্যের অনুসন্ধান সংশয়ের মৃত্তিকা ভেদ করিয়া, জ্ঞানালোকের অভিমুখে উত্থান করিতে লাগিল। তাঁহারা সব ছাড়িয়া জন-শূন্য নিভৃত স্থানে, একাগ্র চিত্তে, সকল সত্যের পরম সত্য পরব্রহ্মের

অনুসন্ধানে প্রবৃত্ত হইলেন , আর, তাহার গুণে যখন তাঁহারা আশাতীত ফললাভ করিয়া কৃতার্থ হইলেন, তখন জ্বলন্ত অনুরাগ এবং অটল অধ্যবসায়ের সহিত পরব্রহ্মের ধ্যান ধারণা এবং ক্রিয়াকার্য্য সাধনে কায়মনঃপ্রাণ সমর্পণ করিলেন।

এটা একটা বিস্ময়জনক ব্যাপার সন্দেহ নাই যে, আদিম ঋষিদিগের সময়ে দর্শন-শাস্ত্র ছিল না ; বিজ্ঞান শাস্ত্র ছিল না , পুঁথিপত্র বা জ্ঞানানুশীলনের অন্য কোনোপ্রকার যোগাড় যন্ত্র কিছুই ছিল না, অথচ তাঁহারা পরম-সত্য এবং অমৃত-আনন্দ হৃদয় ভরিয়া প্রাপ্ত হইয়াছিলেন। কিন্তু ইহা যখন সুনিশ্চিত যে ঐ বিশেষ বৃত্তান্তটির একটি বিশেষ কারণ আছে, তখন, মনকে বিস্ময়ে একান্ত অভিভূত হইতে না দিয়া সেই বিশেষ কারণটির অনুসন্ধানে প্রবৃত্ত হওয়া সুবুদ্ধির কার্য্য।

আমরা যখন কোথাও কোন প্রকার বিস্ময়-জনক ঘটনা প্রত্যক্ষ করি, তখন আমাদের আপাত দৃষ্টিতে তাহা আকস্মিক বলিয়া প্রতীয়মান হইবারই কথা, কিন্তু প্রশান্ত চিত্তে তাহার প্রতি প্রণিধান করিয়া দেখিলে আমরা হয়তো আমাদের জানা-শুনা দৈনন্দিন ঘটনাচক্রের মধ্যেই তাহার জুড়ি খুঁজিয়া পাই, তখন দুইকে পরস্পরের সহিত মিলাইয়া দুয়েরই বিশেষ কারণ একসঙ্গে অবগত হই। একটা বৃন্তচ্যুত ফলের পতনক্রিয়ার সহিত সৌর-জগতের গতিবিধি মিলাইয়া দেখিয়া নিউটন ঐরূপ অত ছোটো এবং অত বড় দুইটি বৃত্তান্তের মধ্যে একটি মহাবলশালী বিশ্বব্যাপী নিয়মের কার্যকারিতা দেখিতে পাইলেন ; দেখিতে পাইয়া তাহার নাম দিলেন— গুরুত্বের আকর্ষণ বা ভারাকর্ষণ। অতএব আদিম ঋষিগণের অযত্ন-সম্ভূত ব্রহ্মজ্ঞানের বৃত্তান্তটি মনুষ্য সমাজের কোনোপ্রকার জানা-শুনা নিয়মিত ঘটনার সহিত মেলে কি না, তাহা একবার অনুসন্ধান করিয়া দেখা যা'ক্। যদি কোনোপ্রকার জানা-শুনা নিয়মিত ঘটনার সহিত উহার সৌসাদৃশ্য অন্বেষণ করিয়া পাওয়া যায়, তবে তাহারই মধ্য দিয়া উহার বিশেষ কারণের অনুসন্ধানের পথ আপনা হইতেই উন্মুক্ত হইয়া যাইবে।

সবে মাত্র হাঁটিতে শিখিয়াছে—এরূপ একটি অভিনব বালকের মনের ভাব কিরূপ তাহা আমরা জানি—জানিয়াও তাহার গুরুত্বের প্রতি সম্বুচিত মনোযোগ করি না। ফলে ঐরূপ একটি বালকের জ্ঞান-পিপাসা এবং সরল সত্য-জিজ্ঞাসা অতীব খাঁটি বস্তু ; তাহা এখনো মিথ্যা বিদ্যাভিমান, কৃত্রিম সামাজিকতা, অলীক কুসংস্কার, কুটিল স্বার্থাভিসন্ধি, এ সকল পাপাসক্তির কালিমায় কলঙ্কিত হয় নাই। তাহার সরল অন্তঃকরণের অকৃত্রিম সত্যজিজ্ঞাসার— জ্ঞানস্পৃহার—আকর্ষণ এমনি বলবান যে, সেই কচি বালক অল্প সময়ের মধ্যেই মাতার জ্ঞান ভাণ্ডার হইতে মাতৃভাষার সমস্ত মৌলিক সম্বল বাহির করিয়া লইয়া অবলীলাক্রমে আত্মসাৎ করে—অথচ ব্যাকরণ বা অভিধান যে কাহাকে বলে, তাহা সে জানে না। ক্রোড়স্থ শিশুর চক্ষু ফুটিবার সঙ্গে সঙ্গে জিজ্ঞাসা (অর্থাৎ জ্ঞান পিপাসা) অল্পে অল্পে উন্মেষিত হয়; যেমন যেমন উন্মেষিত হয়, তেমনি তেমনি মাতা মুখবিনিঃসৃত সুমধুর মাতৃভাষার পথ দিয়া তাহার বিকাশোন্মুখ জ্ঞানাঙ্কুরের উপজীবিকা অবতীর্ণ হইতে থাকে। মাতা ক্রোড়স্থ শিশুকে ক্ষুধারও তীব্রতা টের পাইতে দেন না, জিজ্ঞাসারও (অর্থাৎ জ্ঞান-পিপাসারও) তীব্রতা টের পাইতে দেন না, জিজ্ঞাসারও (অর্থাৎ জ্ঞান-পিপাসারও) তীব্রতা টের পাইতে দেন না। শরীরের ক্ষুধা এবং মনের জিজ্ঞাসা মুখ মেলিতে না মেলিতেই মাতৃদুগ্ধ ক্রোড়স্থ শিশুর মুখপুটে এবং মাতৃভাষা তাহার কর্ণপুটে স্বর্গ হইতে অবতীর্ণ হয়। ক্ষুধা যে কাহাকে বলে তাহা মনুষ্য

তখনই বুঝিতে পারে, তখন তাহাকে কর্ম্মক্ষেত্রে ঘর্ম্মজল-সিঞ্চন করিয়া অন্ন উপার্জ্জন করিতে হয়, জিজ্ঞাসা যে কাহাকে বলে, তাহা তখনই বুঝিতে পারে, যখন তাহাকে নিজের চেষ্টায় বিজ্ঞানের পাকচক্রময় জটিল পথ অনুধাবন করিয়া সত্য উপার্জ্জন করিতে হয়। কিন্তু মনুষ্য মাতৃদুগ্ধে পরিপুষ্ট হইয়া বড় হইলে তবে তো সে কৃষিকার্য্য দ্বারা অন্ন উপার্জ্জন করিবে? মাতৃভাষায় তাহার জ্ঞানের গোড়া-পত্তন হইলে তবে তো সে ব্যাকরণাদি শিক্ষা করিয়া জ্ঞানের উন্নতি সাধন করিবে? অতএব মাতৃভাষা মনুষ্য-জ্ঞানের একটি আদিম উপকরণ তাহাতে আর সন্দেহ নাই। কিন্তু দুই হাত নহিলে তালি বাজে না। মনুষ্য-জ্ঞানের আর একটি আদিম উপাদান আছে— সেটি হ'চ্চে ধারাবাহিক পৈতৃক সংস্কার—ইংরাজিতে যাহাকে বলে Heredity। পৈতৃকসংস্কার জ্ঞানের বীজ , আর, এই পৈতৃক সংস্কারই মাতৃভাষার রসাকর্ষণ করিয়া নব প্রসূত মনুষ্যজীবনের কাঁচা-মৃত্তিকায় জ্ঞানরূপে ক্রমে ক্রমে অঙ্কুরিত হয়। গোড়ায় পৈতৃক সংস্কারের বীজ না থাকিলে— শুধু কেবল মাতৃভাষা মুখস্থ করিয়া মনুষ্যের জ্ঞান অঙ্কুরিত হইতে পারে না ; তাহা যদি হইতে পারিত, তবে একটা কুক্কুরও তাহার প্রভুর নিকট হইতে অনায়াসে ভাষা শিক্ষা করিতে পারিত। একটা বিশিষ্টরূপ প্রণিধানশীল কুক্কুরকে অনেক-গুলা ইঙ্গিত-প্রধান আদেশ-বাক্যের মোট অর্থ জো-শো করিয়া গিলাইয়া দেওয়া যাইতে পারে এই যা কেবল, তা বই—সহস্র চেষ্টা করিলেও একটি সহজ বাক্যের বিভক্তি কারক প্রত্যয় প্রভৃতির প্রয়োগ বিজ্ঞান-সহকৃত অর্থবোধ তাহার বুদ্ধির অভ্যন্তরে সংক্রামিত করিয়া দেওয়া যাইতে পারে না। এখন জিজ্ঞাসা এই যে শ্রবণ-পথবর্ত্তী বাক্যের প্রকৃত অর্থবোধ (অর্থাৎ ব্যাকরণ-ঘটিত এবং অভিধানঘটিত অর্থ বোধ) অবোধ শিশুরই বা স্তন্য দুগ্ধের সঙ্গে সঙ্গে গলাধঃকরণ হয় কেন—অবোধ পশুরই বা তাহা না হয় কেন? উভয়ই সমান অবোধ—অথচ ফল বিভিন্ন —ইহার কারণ কি?

"কারণ" স্পষ্টই পড়িয়া আছে। অবোধ শিশুর অন্তর্নিহিত পৈতৃক সংস্কার তাহাকে ভিতর হইতে ধাক্কা দিয়া জ্ঞানোপার্জ্জনের পথে নিয়তই অগ্রসর করিয়া দেয়, কিন্তু অবোধ পশুর পৈতৃক সংস্কার তাহাকে জীবিকা নির্ব্বাহের উপায়ান্বেষণ প্রভৃতি গোটাকত সুনির্দিষ্ট প্রয়োজনীয় কার্য্য ভিন্ন আর কিছুই করিতে বলে না। অতএব এটা স্থির যে, নব-প্রসূত বালকের মনোমধ্যে পৈতৃক সংস্কার তলে তলে কার্য্য করিতেছে বলিয়া তাহারই প্রবর্ত্তনা-গতিকে সে বালক মাতৃভাষার অর্থ-জ্ঞান অল্পে অল্পে আয়ত্ত করিতে থাকে। এইরূপ দেখা যাইতেছে যে, মনুষ্যজ্ঞানের আদিম উপাদান দুইটি , একটি হ'চ্চে ধারাবাহিক পৈতৃক সংস্কার—আরেকটি হ'চ্চে মাতৃভাষা। মনুষ্যকে যদি মাতৃভাষার প্রভাবমণ্ডলী হইতে বিয়োজিত করিয়া জন্মাবধি কোনো একটা জনশূন্য উপদ্বীপে ফেলিয়া রাখা যায়, তবে তাহার জ্ঞানের বীজ-ভূত পৈতৃক সংস্কার মাতৃভাষার জল-সিঞ্চন ব্যতিরেকে একেবারেই ব্যর্থ হইয়া যায় ; আর সেই গতিকে তাহার মনুষ্যত্ব অনেক হাত জলের নিচে চাপা পড়িয়া যায়।

নবপ্রসূত শিশুর অন্তঃকরণে যেমন পৈতৃক সংস্কার এবং মাতৃভাষা এক যোগে কার্য্য করিয়া তাহার জ্ঞান চক্ষু ফুটাইয়া তোলে—আমাদের আদিম পিতৃপুরুষদিগের অন্তঃকরণে তেমনি মহাপৈতৃক সংস্কার এবং মহামাতৃভাষা একযোগে কার্য্য করিয়া ব্রহ্মজ্ঞান ফুটাইয়া তুলিয়াছিল। পৈতৃক সংস্কারের মূল—পিতৃপুরুষ, মহাপৈতৃক সংস্কারের মূল পিতৃপুরুষদিগেরও পিতা— সর্ব্ব জগতের পিতা—পরম পিতা পরমেশ্বর। মাতৃভাষার মূল স্বদেশরূপিণী জননী;

মহামাতৃভাষার মূল—ভূর্ভুবঃ স্বঃ সর্ব্ব জগতের প্রসবিত্রী জগজ্জননী পূর্ণ ব্রহ্ম। মহাপৈতৃক সংস্কার এবং মহামাতৃভাষা কিরূপ তাহা খুলিয়া বলিতেছি—শ্রবণ করুণ :—

প্রথমতঃ আত্মা পরমাত্মা ধর্ম্ম এবং পরকাল বিষয়ক জ্ঞানের স্বতঃসিদ্ধ সংস্কার যাহা পরম পিতা পরমেশ্বরের প্রসাদে মনুষ্য-জাতির আত্মাতে প্রবাহিত হইয়া পাত্রে পাত্রে পুরুষানুক্রমে পরিপোষিত পরিমার্জ্জিত এবং দৃঢ়ীভূত হইয়া আসিতেছে, তাহা পৈতৃক সংস্কার অপেক্ষাও মৌলিক সংস্কার— তাহা মহাপৈতৃক সংস্কার! দ্বিতীয়তঃ জগজ্জননীর সেই নানারসপূর্ণ অকর্ষিত এবং অলিখিত ভাষা— যেমন আদরের ভাষা—মলয়ানিল-বিকসিত সুগন্ধি কুসুমে, হাসাইবার ভাষা—সুপরিস্ফুট জ্যোৎস্নায়, চোক-রাঙ্গান এবং ধমকানির ভাষা—বিদ্যুৎ-বজ্রে, শান্ত করিবার ভাষা— বিস্তৃত জলাশয়ের স্বচ্ছ সুগভীর সলিলরাশিতে, ঘুম পাড়াইবার ভাষা-ঘোর বর্ষারাত্রির সুধীর ধারা-নিপাতনে ; — জগজ্জননীর সেই স্নেহভরা ভাষা যাহা নানা শব্দ, নানা স্পর্শ নানা রূপরসগন্ধের মধ্য দিয়া যখনই যাহার কর্ণে প্রবেশ করে তখনই তাহার হৃদয়াভ্যন্তরে গাঢ়রূপে মুদ্রিত হইয়া যায়, তাহা মাতৃভাষা অপেক্ষাও মৌলিক ভাষা—তাহা মহা-মাতৃভাষা।

আমাদের আদিম পিতৃপুরুষেরা পরম পিতামাতা বিধাতার নবপ্রসূত সন্তান ছিলেন— বলিলেও বলা যায়, তাই তাঁহাদের অন্তঃকরণ শিশুর ন্যায় নির্ম্মল এবং কৃত্রিমতাশূন্য ছিল। অভিনব শিশু যেমন মাতৃভাষা অবলীলাক্রমে আয়ত্ত করে, আদিম ঋষিরা তেমনি প্রকৃতির নিজের মুখের ভাষা—সূর্য্যচন্দ্র গ্রহনক্ষত্রের ভাষা—ঔষধি বনস্পতির ভাষা—নদ-নদী পর্ব্বতের ভাষা—নবানুরাগে আয়ত্ত করিয়া তাহার মধ্য দিয়া পরম পরিশুদ্ধ ব্রহ্মজ্ঞান লাভ করিলেন। ফলে তাঁহারা যদি ব্রহ্মজ্ঞান লাভ না করিবেন, তবে আর কে তাহা করিবে? কেননা, আধ্যাত্মিক জগতের নিয়মই হ'চ্চে এই যে, অকৃত্রিম বিশুদ্ধ-অন্তঃকরণ বিশুদ্ধ-সত্য আকর্ষণ করে ; নিষ্পাপ নির্ম্মল এবং প্রেমপূর্ণ আত্মা পরমাত্মার প্রসাদ-বারি আকর্ষণ করে। আমরা ইন্দ্রিয়ের আকর্ষণে পঙ্কিল পৃথিবীতে ডুবিয়া রহিয়াছি বলিয় সেই কারণে আমাদের জ্ঞানের মূল মাটি হইয়া যাইতেছে , আমাদের আদিম পিতৃপুরুষেরা জ্যোতির্ম্ময় পরব্রহ্মে ডুবিয়া রহিয়াছিলেন বলিয়া সেই কারণে তাঁহারা জ্যোতিষ্মান্ হইয়া উঠিয়াছিলেন।

ঈশ্বরপ্রাণিত আদি-পুরুষেরা যখন মহা-পৈতৃক সংস্কারের প্রবর্ত্তনায় মহামাতৃভাষার পথ দিয়া সত্য-ভরা সাক্ষাৎ ব্রহ্মজ্ঞান উপার্জ্জন করেন, তখন সেই জীবন্ত জ্ঞানের অনুশীলন-কালে জ্ঞাতার দৃষ্টি ঈশ্বরের মহিমাতেই ভরপুর সমাসক্ত থাকে। তাহার পরে যখন তাঁহাদের সন্তান-সন্ততিরা গুরু-পরম্পরাগত পরোক্ষ ব্রহ্মজ্ঞানের বিভিন্ন অবয়ব অল্প অল্প করিয়া পর্য্যবেক্ষণ করেন, এবং এক এক সম্প্রদায় এক এক বিচ্ছিন্ন অবয়বের বিশিষ্টরূপ অনুশীলনে নিযুক্ত থাকিয়া কেহ বা জ্ঞান-তত্ত্বে কেহ বা প্রকৃতি-তত্ত্বে কেহ বা কর্ম্ম-তত্ত্বে কেহ বা সাধন-তত্ত্বে, কেহ বা ভজন-তত্ত্বে বিশিষ্টরূপ ব্যুৎপত্তি লাভ করেন, তখন সেই সেই একদিক্-ঘাঁসা জ্ঞানের অনুশীলন কালে জ্ঞাতা যদি সাবধান না হ'ন, তাহা হইলে তাঁহার দৃষ্টি ঈশ্বরের মহিমা হইতে প্রতিনিবৃত্ত হইয়া দিন দিন আত্ম-প্রভাবের সঙ্কীর্ণ ক্ষেত্রে কঠিন হইতে কঠিনতর বন্ধনে বাঁধা পড়িয়া যাইতে থাকে। যদিচ ঈশ্বরের প্রসাদ হইতেই মনুষ্যের আত্মপ্রভাব সতেজে অঙ্কুরিত হইয়া আপনাতে আপনি ভর করিয়া দাঁড়ায়, তথাপি মনুষ্যজীবনের সেই উন্নতি সময়ে একটি গুরুতর বিপদ আশঙ্কনীয় ; সে বিপদ্ হ'চ্চে এই : —

মনুষ্যের বিশিষ্টরূপ শিক্ষার জন্য মঙ্গলময় বিধাতাপুরুষ তাহার জীবন প্রবাহিনীর মাঝ-পথায় একটি ফাঁড়া লাগিয়া রাখিয়াছেন। মনুষ্য-নাবিক যখন সেই ফাঁড়াটি কাটাইয়া উঠে তখনই সে পাকা মাঝি হয় ; আর যতক্ষণ তাহা না করিতে পারে, ততক্ষণ কিছুতেই নিরাপদ হইতে পারে না। মনুষ্য যখন কঠোর অধ্যবসায়ের সহিত বাধা-বিঘ্ন অতিক্রম করিয়া সত্যের মাঝপথে উপনীত হয়, তখন যদি সে আত্ম-গরিমায় স্ফীত হইয়া ভিত্তিমূলের কথা ভুলিয়া যায়, তাহা হইলে, এমন যে স্বর্গীয়-শতদল—আত্মপ্রভাব, তাহা দেবপ্রসাদের আলোক-বিহীনে অহঙ্কারের নৈশ-তিমিরে অন্ধ হইয়া—হৃদয়ের কপাট বন্ধ করিয়া—ঘাড় গুঁজিয়া রসাতলের দিকে ঝুঁকিয়া পড়ে। এই সম্বন্ধে তলবকার উপনিষদে একটি সুন্দর আখ্যায়িকা আছে—বলিতেছি শ্রবণ করুন ঃ—

"ব্রহ্ম হ দেবেভ্যো বিজিগ্যে"— ব্রহ্ম দেবতাদিগের জন্য জয় করিলেন। "তস্য হ ব্রহ্মণো বিজয়ে দেবা অমহীয়ন্ত"— সেই ব্রহ্মের বিজয়ে দেবতারা মহিমান্বিত হইলেন। "ত ঐক্ষন্ত অস্মাকমেবায়ং বিজয়োঽস্মাকমেবায়ং মহিমেতি"— তাঁহারা মনের মধ্যে এইরূপ অভিমান করিলেন যে, আমাদেরই এ বিজয়—আমাদের এ মহিমা। "তদ্ধৈষাং বিজজ্ঞৌ"—ব্রহ্ম তাঁহাদের মনের কথাটি জানিলেন ; জানিয়া "তেভ্যো হ প্রাদুর্বভূব"— তাঁহাদের সাক্ষাতে প্রাদুর্ভূত হইলেন। "তেঽগ্নিমব্রুবন্ জাতবেদ এতদ্বিজানীহি কিমেতদ্ যক্ষমিতি"—তাঁহারা অগ্নিকে বলিলেন জাতবেদা তুমি জানো গে যাও কে এ অলৌকিক মহাপুরুষ। "তথেতি" আচ্ছা আমি জেনে আসচি। "তদভ্যদ্রবৎ"—অগ্নি দ্রুত-পদক্ষেপে তাঁহার নিকটে গেলেন। "তমভ্যবদৎ কোঽসীতি"—ব্রহ্ম তাঁহাকে বলিলেন কে তুমি। "অগ্নির্বা অহমস্মীতি অব্রবীৎ জাতবেদা বা অহমস্মীতি" অগ্নি বলিলেন অগ্নি আমি জাতবেদা। "তস্মিন্ ত্বয়ি কিং বীর্য্যং"—তুমি যে অগ্নি জাতবেদা তোমাতে কি সামর্থ্য? "অপীদং সর্ব্বং দহেয়ং যদিদং পৃথিব্যামিতি"—এমন কি সব আমি দগ্ধ করিয়া ফেলিতে পারি পৃথিবীতে যাহা কিছু আছে। "তস্মৈ তৃণং নিদধৌ"—ব্রহ্ম তাঁহার সম্মুখে একগাছি তৃণ ধরিলেন। "তদ্দহেতি"— ইহাকে দগ্ধ কর। "তদুপপ্রেয়ায় সর্ব্বজবেন তং ন শশাক দগ্ধুং"— অগ্নি সেই তৃণের উপরে আপনার সমস্ত বলবীর্য্য পর্য্যবসিত করিয়াও তাহাকে দগ্ধ করিতে পারিলেন না। "স তত এব নিববৃতে"— সেই অবধি অগ্নি নিবৃত্ত হইলেন। "নৈতদশকং বিজ্ঞাতুং যদেতদ্ যক্ষমিতি"—না—পারিলাম না জানিতে কে এ অলৌকিক মহাপুরুষ। বায়ু বলিলেন আচ্ছা আমি জেনে আসচি—এই বলিয়া দ্রুত পদক্ষেপে ব্রহ্মের নিকটে গেলেন। ব্রহ্ম বলিলেন "কে তুমি"। বায়ু বলিলেন আমি বায়ু আমি মাতরিশ্বা। ব্রহ্ম বলিলেন তুমি যে বায়ু মাতরিশ্বা—কি তোমাতে সামর্থ্য? বায়ু বলিলেন—এমন কি সব আমি উড়াইয়া দিতে পারি পৃথিবীতে যাহা কিছু আছে। ব্রহ্ম বায়ুর সম্মুখে এক গাছি তৃণ ধরিয়া বলিলেন—ইহাকে উড়াইয়া দেও। বায়ু সেই তৃণের উপরে আপনার সমস্ত বলবীর্য্য পর্য্যবসিত করিয়াও তাহাকে নড়াইতে পারিলেন না। সেই অবধি বায়ু নিবৃত্ত হইলেন—বলিলেন "না— পারিলেম না জানিতে কে এ অলৌকিক মহাপুরুষ!" তাহার পরে দেবতারা ইন্দ্রকে পাঠাইলেন। ইন্দ্র ব্রহ্মের নিকটে যাইবামাত্র ব্রহ্ম তাঁহার নিকট হইতে অন্তর্ধান করিলেন। ইন্দ্র তখন সেই স্থানে বহুশোভমানা হৈমবতী উমাকে দেখিয়া তাঁহাকে জিজ্ঞাসা করিলেন "কে উনি অলৌকিক মহাপুরুষ?" উমা বলিলেন ব্রহ্ম ; ব্রহ্মেরই বিজয়ে তোমার মহিমান্বিত হইয়াছ। উমা হৈমবতী শুনিয়া কেহ যেন এরূপ

মনে না করেন যে, হৈমবতী শব্দের অর্থ হিমবৎ-কন্যা ; কেননা টীকাতে স্পষ্ট লিখিত রহিয়াছে যে, হৈমবতী উমা—কিনা হেমালঙ্কার-বিভূষিতা উমা অর্থাৎ জ্যোতির্ময়ী ব্রহ্মবিদ্যা। এই সুন্দর আখ্যায়িকাটির অর্থ দুইরূপ—আধ্যাত্মিক এবং ঐতিহাসিক।

উহার আধ্যাত্মিক অর্থ এই যে, জগতে যাহার যাহা কিছু বলবীর্য্য সমস্তই ব্রহ্মেরই প্রসাদাৎ। ব্রহ্ম হইতে বিযুক্ত হইলে অগ্নির অগ্নিত্ব থাকে না, বায়ুর বায়ুত্ব থাকে না, ইন্দ্রের ইন্দ্রত্ব থাকে না, কিছুরই কিছুত্ব থাকে না। ব্রহ্মই সকল সত্তার মূলাধার, সকলশক্তির মূল-প্রবর্ত্তক, সকল আত্মার অন্তরাত্মা। ব্রহ্মেরই প্রসাদে মনুষ্য অন্তরের এবং বাহিরের দুর্দ্দান্ত প্রকৃতির উপরে জয়লাভ করিতে পারে। কিন্তু মাঝপথে মনুষ্য যখন সেই গোড়ার কথাটি বিস্মৃত হইয়া আত্মগরিমায় স্ফীত হইয়া মনে করে যে, বিজয়-কার্য্যে তাহার নিজেরই ষোলো আনা কর্ত্তৃত্ব—তাহার নিজেরই ষোলআনা মহিমা, তখন তাহাকে শিক্ষা দিবার জন্য ব্রহ্ম তাঁহার সমস্ত বলবীর্য্য হরণ করিয়া ল'ন। তাহর পর যখন সে ব্রহ্মের প্রসাদ হইতে অধঃপতিত হইয়া একান্ত শ্রীভ্রষ্ট, অসহায়, এবং নির্বীর্য্য হইয়া পড়ে তখন ব্রহ্মের কৃপায় জ্যোতির্ময়ী ব্রহ্মবিদ্যা উমা আসিয়া তাহার জ্ঞান-চক্ষু ফুটাইয়া দেন। তখন সে ব্রহ্মকে জানিতে পারিয়া ব্যাকুল হৃদয়ে তাঁহার প্রসাদ প্রার্থনা করে। মনুষ্যের এইরূপ প্রত্যাবর্ত্তনের অবস্থায় তাহার আত্মাতে ঈশ্বরের প্রসাদ অল্পে অল্পে অবতীর্ণ হইয়া তাহার অন্তঃকরণে স্বর্গীয় বল-বীর্য্য এবং আশা-উদ্যমের সঞ্চার করে। অবশেষে সাধক ঈশ্বর-প্রসাদে বলী হইয়া পথের নানাপ্রকার বাধাবিঘ্নের উপরে জয়-লাভ করে, এবং পরম আনন্দে ব্রহ্মের সহিত যোগযুক্ত হইয়া কল্যাণ হইতে কল্যাণে পদনিক্ষেপ করিতে থাকে। এই গেল আধ্যাত্মিক অর্থ। তাহার ঐতিহাসিক অর্থ যাহা—তাহা একপ্রকার ভবিষ্যৎবাণী। তাহা এই যে ভারতবর্ষীয় আর্য্যসন্তানেরা যদি ব্রহ্মকে ভুলিয়া গিয়া প্রকৃতির শক্তিকে এবং মনুষ্যের বলবীর্য্যকে সর্ব্বোপরি বাড়াইয়া তুলেন; ব্রহ্মের আরাধনা ছাড়িয়া যদি শক্তিপূজায় এবং অবতারপূজায় প্রবৃত্ত হ'ন, তবে তাঁহাদের দুর্গতির আর সীমাপরিসীমা থাকে না, তাহা হইলে তাঁহারা শ্রীভ্রষ্ট অসহায় নির্বীর্য্য এবং হতচেতন হইয়া মস্তকে হস্ত দিয়া হাহাকার করিতে থাকিবেন। যখন কোথাও আর কোনো উপায় দেখিতে পাইবেন না, তখন ব্রহ্মবিদ্যার প্রতি তাঁহাদের দৃষ্টি পড়িবে। ব্রহ্মবিদ্যার ওঙ্কারমন্ত্রপূত সলিল-সিঞ্চনে ক্রমে তাঁহাদেব চক্ষু ফুটিবে। তখন তাঁহারা ব্রহ্মের আশ্রয়ে প্রত্যাবর্ত্তন করিয়া তাঁহার উপাসনায় জীবন সমর্পণ করিবেন ; তাহা যখন করিবেন, তখন সমস্ত জ্বালা-যন্ত্রণা ঘুচিয়া গিয়া তাঁহাদের আর এক শ্রী হইবে, আর এক মূর্ত্তি হইবে, আর এক স্ফূর্ত্তি হইবে ; তখন তাঁহারা ঈশ্বর-প্রসাদে নূতন জীবন প্রাপ্ত হইয়া আর এক মনুষ্য হইবেন, এবং নূতন বলে বলী হইয়া অন্তরে বাহিরে সর্ব্বত্র জয়লাভ করিবেন।

আমাদের আদিম পিতৃপুরুষেরা এক সময়ে যাঁহাকে অগ্নিতে দেখিয়াছিলেন অগ্নির অধিষ্ঠাত্রী দেবতা জাতবেদা ; আর এক সময়ে বায়ুতে দেখিয়াছিলেন বায়ুর অধিষ্ঠাত্রী দেবতা মরুৎ; আর এক সময়ে জলরাশিতে দেখিয়াছিলেন জলের অধিষ্ঠাত্রী দেবতা বরুণ কিনা আবরণ-কর্ত্তা—পৃথিবীর তৃতীয়াংশের আবরণ-কর্ত্তা ; আর এক সময়ে গগনমণ্ডলে দেখিয়াছিলেন গগনের অধিষ্ঠাত্রী দেবতা ইন্দ্র ; আর এক সময়ে সূর্য্যমণ্ডলে দেখিয়াছিলেন সূর্য্যের অধিষ্ঠাত্রী দেবতা সবিতা—কিয়ৎ শতাব্দী পরে যখন তাঁহাদের মনোমধ্যে আত্মজ্ঞান উদ্বোধিত হইল, তখন তাঁহাকেই তাঁহারা আত্মাতে দেখিলেন আত্মার অধিষ্ঠাত্রী দেবতা পরমাত্মা। তখন তাঁহারা

জানিতে পারিলেন যে, যিনি অনাদি-অনন্তকালের অধিদেবতা সৃষ্টিস্থিতিপ্রলয়কর্তা ওঙ্কার, তিনিই অসীম আকাশের অধিদেবতা সর্ব্বজগতের মূলাধার বৃহৎ হইতেও বৃহৎ পূর্ণ ব্রহ্ম, তিনিই আত্মার অধিদেবতা সূক্ষ্ম হইতেও সূক্ষ্ম অন্তরতম প্রিয়তম পরমাত্মা। এইরূপে যখন তাঁহারা সেই অনাদি অনন্তকালের অধিদেবতা-পূর্ণব্রহ্মকে একই অদ্বিতীয় পরমাত্মা জানিয়া তাঁহাকে দেশ-কালের অতীতরূপে আত্মাতে উপলব্ধি করিলেন, তখন তাঁহারা কায়মনোবাক্যে তাঁহারই উপাসনায় প্রবৃত্ত হইলেন। এই সময়ে তাঁহারা ব্রহ্মের ধ্যান, ব্রহ্মের আরাধনা ব্রহ্মের প্রিয়কার্য্য-সাধন এবং ব্রহ্মের আনন্দরস-পান করিয়া অজেয় ব্রহ্মতেজ উপার্জ্জন করিলেন, আর তাহারই গুণে ব্রাহ্মণ হইলেন।

তাহার পরে তাঁহাদের মধ্য হইতে এক এক সময়ে এক এক দল যাত্রী বাহির হইয়া ব্রহ্মতেজের প্রভাব দূরে দূরে বিস্তার করিতে আরম্ভ করিলেন। ক্রমে তাঁহারা আর্য্যাবর্ত্তের নিকটবর্ত্তী হইতে লাগিলেন এবং পথিমধ্যে নানা স্থানে বিকীর্ণ নানা প্রতাপান্বিত রাজবংশের সহিত মেলামেশা আরম্ভ করিলেন।

অনতিপরে ব্রহ্মতেজ এবং ক্ষত্রিয়বীর্য্যের সংঘর্ষে বৈরিতা'র ভীষণ দাবানল প্রজ্বলিত হইয়া উঠিল , তার সাক্ষী—বশিষ্ঠ এবং বিশ্বামিত্রের প্রতিদ্বন্দ্বিতা। এই সময়ে বশিষ্ঠ ঋষি বিশ্বামিত্রকে ধিক্কার দিয়া বলিয়াছিলেন "ধিক্‌বলং ক্ষত্রিয়বলং ব্রহ্মতেজোবলং বলং" ধিক্‌বল ক্ষত্রিয়বল— ব্রহ্মতেজ মহদ্‌বল। পরশুরামের তো কথাই নাই—পরশুরাম পৃথিবীকে একুশবার নিঃক্ষত্রিয় করিয়াছিলেন। তাহার পরে ইংলণ্ডের ত্রেতাযুগে সাক্সন এবং নর্মান নামক দুই বিভিন্ন জাতি একত্রে বাস করিতে করিতে তাহাদের মধ্যে যাহা ঘটিয়াছিল—ভারতবর্ষের ত্রেতাযুগে ব্রাহ্মণ ক্ষত্রিয়ের মধ্যেকালে তাহাই ঘটিল। ব্রহ্মতেজ এবং ক্ষত্রিয়বীর্য্যের মধ্যে প্রথমে যেরূপ সর্প-নকুলের সম্বন্ধ বিষদাঁত বাহির করিয়াছিল—কালের মার্জ্জন-ঘর্ষণে তাহা সমূলে অপনীত হইয়া গিয়া তাহার স্থানে অবিচ্ছেদ্য ভ্রাতৃসৌহার্দ্দ প্রাদুর্ভূত হইল। একই রাজকীয় শরীরে ব্রাহ্মণ হইলেন মস্তক—ক্ষত্রিয় হইলেন বাহুদ্বয়।

পৌরাণিক ইতিহাসের তিনটি মুখ্য সন্ধিক্ষণে তিন মহাপুরুষ জন্মগ্রহণ করিয়াছিলেন, আর, তিনজনই ব্রাহ্মণাধিপত্যকে স্ব স্ব কালোচিত বিপদের হস্ত হইতে পরিত্রাণ করিয়াছিলেন।

প্রথমে সন্ধিক্ষণ হ'চ্চে—ঋষিবংশীয় ব্রাহ্মণেরা যখন ব্রহ্মাবর্ত্ত হইতে আর্য্যাবর্ত্তে প্রবেশ করিয়া রাজবংশীয় ক্ষত্রিয়দিগের সহিত মেলামেশা আরম্ভ করিতেছেন। এই সময়ে যখন ব্রাহ্মণ ক্ষত্রিয়ের মধ্যে, কে কাহার উপর আধিপত্য করিবে, এইরূপ এক বিষম সমস্যা উপস্থিত হইল, তখন পরশুরাম পরশুর একুশ আঘাতে সেই সমস্যাটির জটিল গ্রন্থি ছিন্ন করিয়া ফেলিলেন। এই জন্য বলা যাইতে পারে যে পরশুরাম ব্রাহ্মণাধিপত্যের সংস্থাপন-কর্ত্তা।

দ্বিতীয় সন্ধিক্ষণ হ'চ্চে—ব্রাহ্মণেরা যখন আর্য্যাবর্ত্ত হইতে উপচিয়া উঠিয়া দাক্ষিণাত্যে প্রবেশ করিতে উদ্যত হইতেছেন। এই সময়ে রামচন্দ্র রাক্ষসদিগের উপদ্রব হইতে ব্রাহ্মণদিগকে পরিত্রাণ করিলেন ; আর, কিয়ৎকাল পরে বানরাকৃতি বর্ব্বর জাতিদিগের সাহায্যে রাক্ষসজাতির উচ্ছেদ-কার্য্য সমাধান করিয়া দাক্ষিণাত্যে ব্রাহ্মণাধিপত্যের মূল পত্তন করিলেন। এইজন্য বলা যাইতে পারে যে, রামচন্দ্র ব্রাহ্মণাধিপত্যের রক্ষাকর্ত্তা এবং বিস্তারকর্ত্তা।

তৃতীয় সন্ধিক্ষণ হ'চ্চে—ইংলণ্ডের দ্বাপর যুগে ইংলণ্ড যেমন শ্বেত পার্টাজি এবং রক্ত পার্টাজি (white rose এবং red rose) এই দুই বিরোধী পক্ষের কুরুক্ষেত্র-ব্যাপারে তোলপাড়

হইয়া রসাতলে যাইবার উপক্রম হইয়াছিল, তেমনি ভারতের দ্বাপর যুগে যে সময়ে কুরুপাণ্ডবের যুদ্ধ মহা ভীষণ প্রলয়ের মূর্তি ধারণ করিয়া উঠিয়াছিল— সেই সময়। এই সময়ে ক্ষত্রিয় বীর্য্যের প্রখর উদ্যমে ব্রহ্মতেজ রাহুগ্রস্ত হইবার উপক্রম হইয়াছিল। দুর্য্যোধনের ন্যায় ক্ষত্রিয়-বীরদিগের তো কথাই নাই— দ্রোণাচার্য্যের ন্যায় ব্রাহ্মণ-চূড়ামণিরাও শাস্ত্রকে হেয়জ্ঞান করিয়া শস্ত্রকেই সার জ্ঞান করিয়াছিলেন ; আর, সেই সকল মহতের দৃষ্টান্ত চক্ষের সমক্ষে সর্ব্বদা দেখিতে দেখিতে জনসাধারণের মনোমধ্যে এইরূপ একটা সংস্কার দাঁড়াইয়া গিয়াছিল যে, বাহুবলই বল, তা বই, বুদ্ধিবলও কোনো কার্য্যের নহে, শাস্ত্রবলও কোনো কার্য্যের নহে, ধর্ম্মবলও কোনো কার্য্যের নহে। এই সময়ে শ্রীকৃষ্ণ প্রথমতঃ পূতনা বকাসুর প্রভৃতি শত্রুদিগের দলবল বুদ্ধি- কৌশলে নিহত করিয়া বাহুবল অপেক্ষা জ্ঞানবলের বিশিষ্টরূপ চমৎকারিতা এবং ফলদায়কতার সাক্ষ্য প্রদান করিলেন, দ্বিতীয়তঃ যুধিষ্ঠিরের পক্ষ অবলম্বন করিয়া বাহুবল অপেক্ষা ধর্ম্মবলের শ্রেষ্ঠতা সমর্থন করিলেন; তৃতীয়তঃ আপন ক্ষত্রিয়-বক্ষে ব্রাহ্মণের পদচিহ্ন ধারণ করিয়া শস্ত্রবলের উপরে শাস্ত্রবলের প্রাধান্য আপনাতে মূর্ত্তিমান্ করিলেন। যে সময়ে সরযূ এবং গঙ্গা নদীর সমীপবর্ত্তী বিশিষ্টরূপ উর্ব্বরা প্রদেশ-সমূহে আর্য্যদিগের বসতি বিস্তার যতদূর হইবার তাহা হইয়া চুকিয়া যমুনা নদীর তটোপান্তে মথুরা গোকুল বৃন্দাবন প্রভৃতির নগর-গ্রাম-পল্লির সবেমাত্র পত্তন হইয়াছে; যে সময়ে মথুরা-বৃন্দাবনের নিকটবর্ত্তী প্রদেশ সকল কালীয় পূতনা বকাসুর প্রভৃতি নাগ রাক্ষস এবং অসুর জাতিদিগের আবাসভূমি ছিল, যে সময়ে নবপ্রতিষ্ঠিত ব্রজপল্লী রাখালগণেরই বসতি ছিল (কৃষিকার্য্যে অনুরাগী ছিলেন, সেখানে, একা কেবল বলরাম) ; যে সময়ে কংশ রাজা যামুনা প্রদেশের অরক্ষণাভাব আড়ালে আর্য্যাবর্ত্তের ধর্ম্ম-শাসন অমান্য করিয়া যথেচ্ছাচার আরম্ভ করিয়াছিলেন; সেই সময়ের অব্যবস্থা এবং বিশৃঙ্খলতার মাঝখানে শ্রীকৃষ্ণ জন্মগ্রহণ করিয়াছিলেন। শ্রীকৃষ্ণ যখন মথুরা নগর হইতে পলাইয়া গিয়া গোকুল গ্রামে নন্দালয়ে রাজত্ব করিতেছিলেন, তখন সেই অবরোধবিহীন রাখাল-পল্লীতে যে, তাঁহার কৈশোর লীলা আর্য্য ধর্ম্ম-শাসনের মাত্রা ছাড়াইয়া উঠিবে ইহা কিছুই আশ্চর্য্যের বিষয় নহে। সব রাখালেরা যাহা করিত, শ্রীকৃষ্ণ তাহাই করিতেন—দোলের সময় দোলে, ঝুলনের সময় ঝুলনে, রাস-লীলার সময় রাসলীলায় মাতিতেন। তাহাতে আবার, ইংলণ্ডীয় কোন নাচের মজলিসে যুবরাজ উপস্থিত থাকিলে, তিনি যেমন নাটমন্দিরের সমস্ত সমাদর এবং সম্মান একচেটিয়া করেন—রাখালদিগের নাচের মজলিসে শ্রীকৃষ্ণের ন্যায় ক্ষত্রিয়-বংশীয় রূপবান এবং গুণবান বীরপুরুষ যে, সেইরূপ একাধিপত্য করিবেন, ইহা কিছুই আশ্চর্য্যের বিষয় নহে। কাজেই শ্রীকৃষ্ণ যৌবন-সুলভ কুহকপাশে জড়াইয়া পড়িলেন। কিন্তু সে পাশে তিনি যে অধিক কাল বাঁধা থাকিবেন—তাঁহার অন্তরের প্রকৃতি সেরূপ ছাঁচে গঠিত ছিল না—বিলাসিতার ছাঁচে গঠিত ছিল না। তাঁহার অন্তরের প্রকৃতি যে, কর্ম্মী মহাপুরুষদিগের ছাঁচে গঠিত ছিল—সমগ্র মহাভারত তাহার জাজ্বল্যমান প্রমাণ। এমন কি, শ্রীকৃষ্ণ যৌবনে পদার্পণ করিতে না করিতেই কালীয়-নাগকে (অর্থাৎ সর্পের উপাসক কোন বলবান অনার্য্য জাতিকে) দমন করিয়া আপনার বীরত্বের পরিচয় দিয়াছিলেন ; এবং কংশের টুয়াইয়া-দেওয়া পূতনা নামক রাক্ষসীর এবং বক নামক অসুরের দলবল বলে-কৌশলে নিহত করিয়া আপনার অসামান্য বুদ্ধিচাতুর্য্যের পরিচয় দিয়াছিলেন। বকাসুরের চঞ্চু বিস্ফারিত করা এবং জরাসন্ধকে দুই চির করিয়া বিভক্ত

করা—দুইই আর কিছু না—ইংরাজীতে যাহাকে বলে শত্রুর রাজ্যকে দুই বিরোধী Party-তে split করা এবং আমাদের দেশের রাজনীতি-শাস্ত্রে যাহাকে বলে ভেদ উৎপাদন করা। বিগত শতাব্দীতে ইংলণ্ডের কর্ত্তৃপক্ষেরা যেমন প্রথম নেপোলিয়নের চরিত্র সম্বন্ধে নানাপ্রকার দুর্নাম রটাইয়া তাঁহার সহিত সমস্ত ইউরোপের মনান্তর ঘটাইয়াছিলেন এবং তাহার পরে তাঁহার উপরে ঝোপ বুঝিয়া কোপ মারিয়াছিলেন, ঠিক সেরূপ না হউক্—কতকটা তাহার অনুরূপ কোন না কোন প্রকার নীতিকৌশলের সাহায্যে জরাসন্ধ এবং বকাসুরকে বধ করা হইয়াছিল সন্দেহ নাই। শ্রীকৃষ্ণ এই সকল শত্রুদমনকার্য্য অসামান্য নিপুণতার সহিত সুনির্ব্বাহ করাতে তাঁহার যশোরশ্মি দিগ্‌দিগন্তরে ছট্‌কাইয়া পড়িয়াছিল; আর, সেই সূত্রে তিনি আর্য্যাবর্ত্তের বীরপুরুষদিগের মধ্যে বিশিষ্টরূপ প্রতিপত্তি লাভ করিয়াছিলেন। ইহার কিয়ৎকাল পরে তিনি যুধিষ্ঠিরের রাজসূয় যজ্ঞে শত সহস্র অভ্যাগত ব্রাহ্মণের চরণ-প্রক্ষালনের সঙ্গে সঙ্গে—ব্রাহ্মণের নিকট অবনতি স্বীকারের নিন্দনীয়তা-কলঙ্ক প্রক্ষালন করিয়া ব্রহ্মণ্য-দেবের মুখ উজ্জ্বল করিলেন। এই জন্য বলা যাইতে পারে যে, শ্রীকৃষ্ণ ব্রহ্মণ্যদেবের মৃতপ্রায় শরীরে নব জীবন সঞ্চার করিয়া তাঁহাকে এ কাল পর্য্যন্ত চালাইয়া আনিবার কর্ত্তা। বৃদ্ধ ব্রহ্মণ্যদেব এমন এক জন মহাপ্রতাপশালী অভিভাবকের হস্তাবলম্বন পাইয়াছিলেন বলিয়া এখনও তাই তাঁহার চলা বন্ধ হয় না—এখনও তিনি খোঁড়াইয়া চলিতেছেন। এইরূপ দেখা যাইতেছে যে, সত্যযুগের শেষ ভাগে পরশুরাম, ত্রেতাযুগে রামচন্দ্র, এবং দ্বাপরযুগে শ্রীকৃষ্ণ ব্রাহ্মণাধিপত্যের প্রতিষ্ঠা-স্তম্ভ হইয়া জন্মগ্রহণ করিয়াছিলেন।

বুদ্ধদেবের আগমনের পূর্ব্বে ক্ষত্রিয়-বীর্য্য এক সময়ে খুবই উদ্দাম হইয়া উঠিয়াছিল—তার সাক্ষী কুরুক্ষেত্রের হত্যাকাণ্ড। এই সময়ে, ক্ষত্রিয়-বীর্য্য তেজের সহিত মাথা তুলিয়া উঠিতেছে দেখিয়া ব্রাহ্মণেরা লোকসমক্ষে আপনাদের আধিপত্য অটুট্ রাখিবার জন্য প্রভূত যাগযজ্ঞাদি বাহ্য ক্রিয়া-কলাপের বিধান-প্রবর্ত্তনার দিকে বেশীমাত্র ঝোঁক দিতে লাগিলেন; তার সাক্ষী—মহাভারতের আদি অন্ত মধ্য, যজ্ঞে যজ্ঞে ছয়লাপ হইয়া গিয়াছে। ক্ষত্রিয়দিগের অভ্যুদয়ের কাল হইতে ক্রমাগতই রাজ্যে রাজ্যে অশ্বমেধ রাজসূয় প্রভৃতি মহা মহা যজ্ঞ বিপুল অর্থব্যয় এবং আড়ম্বর সহকারে সুদীর্ঘকাল ব্যাপিয়া অনুষ্ঠিত হইতে লাগিল। হরণ এবং পূরণ পাশাপাশি চলিতে থাকিল—যুদ্ধে ক্ষত্রিয়দিগের প্রাণ-হরণ, এবং যজ্ঞে ব্রাহ্মণদিগের উদর পূরণ। ব্রহ্মজ্ঞান, ব্রহ্মধ্যান এবং ব্রহ্মোপাসনা গিরিগুহা অরণ্যে প্রস্থান করিল। এখানে এইটি সবিশেষ দ্রষ্টব্য যে প্রভূত অর্থব্যয় ব্যতিরেকে বড় বড় যাগযজ্ঞ সুনির্ব্বাহিত হইতে পারা অসম্ভব। কাজেই—সূর্য্য যেমন সমুদ্র হইতে রসাকর্ষণ করিয়া মেঘের ভাণ্ডার পূরণ করে, এবং তাহার পরে সেই ভাণ্ডারের দ্বার খুলিয়া দিয়া উত্তপ্ত পৃথিবীকে শীতল করে—প্রতাপশালী ক্ষত্রিয়-বীরেরা তেমনি বৈশ্যদিগের নিকট হইতে ধনরাশি শোষণ করিয়া রাজকীয় ভাণ্ডার পূর্ণ করিতে লাগিলেন এবং যজ্ঞকালে সেই ভাণ্ডারের দ্বার উন্মুক্ত করিয়া ব্রাহ্মণদিগের মনোরথ পূর্ণ করিতে লাগিলেন। দ্যুদেবগণের প্রতি ধূমরাশি উত্থিত হইতে লাগিল, ভূদেবগণের প্রতি ধনরাশি বর্ষিত হইতে লাগিল। পৃথিবীর বারো আনা আহার্য্য দ্রব্য দুই দিকের দুই দেবতারা আপনাদের মধ্যে বাঁটিয়া লইতে থাকিলেন, অবশিষ্ট চারি আনা অংশে ভর করিয়া বৈশ্যাদি বর্ণেরা কথঞ্চিৎপ্রকারে দিনপাত করিতে লাগিল। মনুর বিধানমতে রাজারা ষষ্ঠাংশবৃত্তি, অর্থাৎ প্রজাবর্গের কৃষি-জাত ধান্যের কেবল ষষ্ঠাংশের ন্যায্য অধিকারী ; কিন্তু

হইলে কি হয় — সব রাজা রঘুও না, যুধিষ্ঠিরও না! রাজারাজড়াদের মধ্যে যুধিষ্ঠিরের সংখ্যা অতিঅল্প — দুর্যোধনের সংখ্যাই অধিক। তা ছাড়া— প্রভূত যজ্ঞানুষ্ঠানের মহোৎসবে যখন রাজপুরুষেরা এবং রাজাগুরু ব্রাহ্মণেরা মাতিয়া উঠিয়াছেন, তখন রাজা যদি দেবের এবং ভূদেবগণের প্রিয়ার্থে এবং দেশের কল্যাণার্থে আড়াই আনার জায়গায় বারো আনা রাজস্ব আদায় করেন, তবে কে এমন পাষণ্ড— কাহারই বা এত সাহস যে, তাহার বিরুদ্ধে কোনো কথা উচ্চারণ করিবে? এক এক যজ্ঞে অসংখ্য পশুর রক্তপাত এবং অসংখ্য দীনদরিদ্র প্রজার হাড়মাস-নিঙ্ড়ানো রাশি রাশি অর্থের অপব্যয় দেখিয়া দয়ার্দ্রচিত্ত সহৃদয় ব্যক্তিরা যাগযজ্ঞের প্রতি তো বীতরাগ হইলেনই, তা ছাড়া — যে সকল দেবতার নামে যাগযজ্ঞাদি অনুষ্ঠিত হইত তাঁদের প্রতিও তাঁহাদের অভক্তি জন্মিল। এই সময়ে বুদ্ধদেব জন্ম গ্রহণ করিয়া দেবপ্রসাদের বিরুদ্ধে আত্মপ্রভাবের জয়-পতাকা উড্ডীয়মান করিলেন ; আর, সেই সঙ্গে ব্রাহ্মণ শূদ্র নির্বিশেষে, জ্ঞান ধর্ম্মে সাধারণ মনুষ্য জাতির সমান অধিকার ঘোষণা করিয়া প্রচলিত প্রাকৃত ভাষায় ভারতের দেশ-বিদেশে ধর্ম্মপ্রচার করিতে আরম্ভ করিলেন। সর্ব্বসাধারণের বোধোপযোগী প্রাকৃত ভাষায় ধর্ম্মপ্রচারের প্রথম পথ-প্রদর্শকদিগের মধ্যে বুদ্ধদেব সর্ব্বাগ্রগণ্য , কেননা, সেরূপে যে ধর্ম্মপ্রচার হইতে পারে—বুদ্ধদেবের পূর্ব্বে তাহা কেহই জানিত না। ঐহিক পারত্রিক অভ্যুদয় কামনা করিয়া যাগযজ্ঞাদির অনুষ্ঠান দ্বারা দেবতাদিগের তৃপ্তি সাধন করা যে, নিতান্তই বৃথা কার্য্য, আর, আত্মপ্রভাবে ইন্দ্রিয় মন দমন করিয়া এবং চরিত্র সংশোধন করিয়া দয়াধর্ম্ম অনুষ্ঠান করা যে, শ্রেয়ঃপথের একমাত্র দ্বার— এই কথাটির প্রতি বুদ্ধদেব জন-সাধারণের চক্ষু ফুটাইয়া দিলেন আপামর সাধারণ সকলেরই প্রতি বুদ্ধদেবের প্রধান উপদেশ ছিল এই যে, 'ঠিক্ মতে ভাবনা করিতে শেখ', 'ঠিক কথা বলিতে শেখ', 'ঠিক্ পথে চলিতে শেখ'; তা বই, কৃতবিদ্য পণ্ডিতগণের প্রতি তাঁহার বিশিষ্টরূপ উপদেশ ছিল এই যে, ক্লেশের মূল অন্বেষণ কর, ক্লেশের যাহাতে মূলোচ্ছেদ হইতে পারে তাহার বিহিত উপায় নির্দ্ধারণ কর ; এবং সুনির্দ্ধারিত উপায় অবলম্বন করিয়া ঐকান্তিক দুঃখনিবৃত্তি-রূপিণী নির্ব্বাহ-মুক্তি লাভ করিয়া কৃতার্থ হও। বুদ্ধদেবের প্রদত্ত এই সকল কাজের উপদেশ শুনিয়া তাহার উপর যদি কেমন শিষ্য ঈশ্বর-বিষয়ক কোন জ্ঞানের উপদেশ তাঁহার নিকটে শুনিতে চাহিত, তবে তিনি মৌনাবলম্বন করিয়া নিস্তব্ধ থাকিতেন। বুদ্ধদেব ঈশ্বরের নাম লইতে পরাঙ্মুখ ছিলেন সত্য, আর, ইহাও, সত্য যে, তাঁহার পরবর্ত্তী-কালে বৌদ্ধ দর্শনকারেরা প্রকারান্তরে নাস্তিকতা প্রচার করিয়াছিলেন ; কিন্তু তাহা বলিয়া বুদ্ধদেব নিজে যে, নাস্তিক ছিলেন, তাহার কোনো ঐতিহাসিক প্রমাণ নাই, আর, তাহা বিশ্বাস-যোগ্যও নহে। তবে, বুদ্ধদেবের লোকাতেজক কাণ্ডকারখানা দেখিয়া তখনকার কালের সমাজের নেতৃপক্ষেরা যে, তাঁহাকে নাস্তিক বলিয়া তিরস্কার করিবেন, তাহা কিছুই আশ্চর্য্যের বিষয় নহে ; সক্রেটিস্ তাঁহার স্বদেশীয় মহামহোপাধ্যায়গণ কর্ত্তৃক ঐরূপে তিরস্কৃত হইয়াছিলেন। আমেরিকার সাধারণতন্ত্রের প্রতিষ্ঠাপত্রে ঈশ্বরের নাম করা হইবে কি না—ইহা লইয়া প্রতিষ্ঠাতাদিগের মধ্যে অনেক তর্ক বিতর্ক হইয়া অবশেষে এইরূপ স্থিরীকৃত হইয়াছিল যে, ঈশ্বরের নাম করা হইবে না। কিন্তু তাহা বলিয়া প্রতিষ্ঠাতাগণ কি নাস্তিক ছিলেন? তাহা দূরে থাকুক্—তাঁহারা ঈশ্বরভক্ত সাধুপ্রকৃতির লোক ছিলেন তাহাতে আর ভুল নাই। তবে কি? না—পাছে পরবর্ত্তি কালের কোন ধর্ম্মসম্প্রদায় ঈশ্বরের দোহাই দিয়া প্রতিষ্ঠাপত্রের

অভিপ্রায়ের বিরুদ্ধে অন্যান্য ধর্ম্মসম্প্রদায়ের স্বাধীনতার উপরে হস্তক্ষেপ করে—এইরূপে ঈশ্বরের নামে রাজ্যের ভিত্তিমূল বিপর্য্যস্ত করিয়া ঈশ্বরের নামকে কলঙ্কিত করে, এই আশঙ্কায় তাঁহারা তাঁহাদের নবপ্রতিষ্ঠিত সাধারণতন্ত্রের প্রতিষ্ঠা পত্রে ঈশ্বরের নাম সন্নিবেশিত করিতে সঙ্কুচিত হইলেন।

প্রকৃত কথা এই যে, বুদ্ধদেব পৃথিবীর মধ্যে একজন সর্ব্বোচ্চশ্রেণীর ধর্ম্মবীর , এমন কি তাঁহার মতো উচ্চাশয় ধর্ম্মবীর পৃথিবীর মধ্যে আজ পর্য্যন্ত কেহ জন্মিয়াছেন কিনা সন্দেহ। তিনি যে কার্য্যের জন্য পৃথিবীতে আসিয়াছিলেন, তাহা তিনি একাকী নির্ভীক-চিত্তে পূর্ণ উদ্যমের সহিত সমাধা করিয়া স্বর্গারোহণ করিলেন। অতএব তাঁহার কর্ত্তব্য তিনি আমাদের অপেক্ষা ভাল বুঝিতেন তাহাতে আর সন্দেহ মাত্র নাই। তাঁহার সময়ে তিনি যাহা করিয়াছিলেন, তাহার অধিক আর কিছু করিতে গেলে—তিনি যাহা করিয়াছেন তাহাও হয়তো তিনি করিতে পারিতেন না। করিয়াছেন যাহা—তাহা একটা অপরিমেয় বৃহৎ ব্যাপার। বিশুদ্ধ ব্যবহারধর্ম্মের প্রতি—অহিংসা, দয়া, সত্যপরায়ণতা, অব্যভিচারিতা, সদাচার এবং শুদ্ধাচারের প্রতি আপামর সাধারণ সকল-শ্রেণীর লোকদিগের চক্ষু ফুটাইয়া দেওয়া কম কথা নহে—তাহা লিউথরের ন্যায় সাম্প্রদায়িক ধর্ম্মসংস্কারকের কর্ম্ম নহে—তাহা একজন মহাজ্ঞানী উদারচেতা বিশালহৃদয় সর্ব্বলোকহিতৈষী মহাপুরুষেরই কর্ম্ম—তাহা বুদ্ধদেবেরই কর্ম্ম। তাহার জন্য সমস্ত ভারতবর্ষ বুদ্ধদেবের চরণে দুশ্ছেদ্য ঋণপাশে এযাবৎকাল বাঁধা রহিয়াছে এবং চিরকাল বাঁধা থাকিবে। সবই সত্য—কিন্তু তথাপি, তাঁহার প্রবর্ত্তিত ধর্ম্মের বিসদৃশ পরিণাম দেখিয়া আমাদের এইরূপ মনে হয় যে, তিনি যদি তাঁহার শিষ্যদিগের আত্মার ক্ষুধা-নিবারণের জন্য ঈশ্বরাধনার একটি সুনির্ম্মল পথ উন্মুক্ত করিয়া রাখিতেন, তাহা হইলে বড়ই ভাল করিতেন। তাহা না করিয়া ঈশ্বর সম্বন্ধে তিনি প্রগাঢ় মৌন অবলম্বন করিলেন! ইহার কারণ কি? কারণ অবশ্যই আছে। আমাদের বুদ্ধিতে আমরা যতদূর বুঝিতে পারি— সে কারণ আর কিছু না— বুদ্ধদেবের ছয় সাত শতাব্দী পরবর্ত্তী-কালের একজন জগদ্বিখ্যাত ইহুদীয় মহাপুরুষ আপন চেলাদিগকে উপদেশচ্ছলে যাহা বলিয়াছিলেন ; — কী? না শূকরদিগের সম্মুখে মুক্তা ছড়াইও না— আমরা বলি উলুবনে মুক্তা ছড়াইওনা। কিন্তু শাক্যমুনির শিষ্যেরা তাঁহার মৌনাবলম্বনের অর্থ উল্টো বুঝিল। তাহারা বুঝিল যে, তবে বুঝি ঈশ্বর কেবল একটা কথার কথা— এইরূপ বুঝিয়া মনুষ্যের পুরুষকারকে এবং অনাদি কর্ম্মকে ঈশ্বরের স্থলাভিষিক্ত করিল।

পুরাণে যে বলে "ধর্ম্মস্য সূক্ষ্মা গতিঃ" তা বড় মিথ্যা নয়। বৌদ্ধধর্ম্মের সূক্ষ্মগতি তলাইয়া বুঝিতে গিয়া—মুক্তার লোভে ডুবুরির যেমন অনেক সময় প্রাণ সংশয় উপস্থিত হয়—তত্ত্বান্বেষী ব্যক্তির তেমনি বুদ্ধিশুদ্ধি লোপ পাইবার উপক্রম হয়। তার সাক্ষী—এ দিকে আমরা দেখিতে পাই যে বৌদ্ধেরা নিরীশ্বরবাদী এবং দেবপ্রসাদ হইতে পরাঙ্মুখ , ও দিকে দেখি যে, বৌদ্ধেরা মনুষ্যপূজা এবং মূর্ত্তি-পূজার আদি-গুরু ঃ— এটা সত্য, কি ওটা সত্য? বিষম সমস্যা! ইতিহাস কিন্তু ওসব হেঁয়ালিকে ডরায় না। যাহা দেখিয়া আমরা বলিলাম "বিষম সমস্যা!" ইতিহাস-দেবতা তাহা দেখিয়া হাস্য করেন আর বলেন 'From the sublime to the ridiculous there is but a step.' — 'কিছু চাহি না' বলিয়া কঠোরতার ডানায় ভর করিয়া আকাশে ওড়াউড়ি, আর, 'পুত্রং দেহি ধনং দেহি' বলিয়া মৃন্ময় প্রতিমার পদতলে গড়াগড়ি, দুয়ের মধ্যে কেবল এক পা ব্যবধান!"

ইতিহাসের রঙ্গভূমিতে যেমন নানারসের নাটক অভিনীত হয় এমন আর কোথাও না। যেমন করুণ রস— তেমনি হাস্য-রস। একদা চৈতন্য মহাপ্রভুর একটি চেলা খুব ভাল কামিনী চাউল ভিক্ষা করিয়া আনিয়া সেই চাউলে ভাত রাঁধিয়া তাঁহাকে খাওয়াইয়াছিলেন। চৈতন্যদেব আহারান্তে তাঁহার সেই চেলাটিকে জিজ্ঞাসা করিলেন "এরূপ চাউল তুমি পাইলে কোথায়?" চেলাটি বলিল "অমুক বিধবা রমণীর নিকট হইতে ভিক্ষা করিয়া আনিয়াছি।" এই—চৈতন্য মহাপ্রভুর ক্রোধ দেখে কে! "কী! প্রকৃতি সম্ভাষণ! তুমি আজ হইতে আমার সম্মুখে আর আসিও না!" চেলা-বেচারী আত্মগ্লানিতে জর্জরিত হইয়া অনতিপরে ত্রিবেণীর জলে ডুবিয়া প্রাণ-ত্যাগ করিল। যে মহাপ্রভুর কাণ্ডকারখানা এইরূপ, তাঁহার দোহাই দিয়া বৈষ্ণবসম্প্রদায়ের কোন কোন বিখ্যাত শাখা অসঙ্কোচে এইরূপ কথা রচনা করিয়া থাকে যে, প্রকৃতির সাহচর্য ব্যতিরেকে সংসার-ত্যাগী বৈরাগীর ধর্ম্মসাধন সুসম্পন্ন হইতে পারে না! এই হাস্যোদ্দীপক নাটকের জুড়ি আর একটি আছে, তাহা এই :—

পাছে লোকে ঈশ্বর-বিষয়ক কূট তর্কে বিভ্রান্ত হইয়া আত্মপ্রভাব-সাধ্য পুরুষার্থ-সাধনে অযত্ন করে, এই আশঙ্কায় বুদ্ধদেব ঈশ্বর-প্রসঙ্গে নিতান্তই পরাঙ্মুখ ছিলেন ; এত পরাঙ্মুখ ছিলেন যে, তাঁহার শিষ্যদিগের মধ্যে কেহ তাঁহাকে ঈশ্বরবিষয়ক কোন প্রশ্ন জিজ্ঞাসা করিলে তিনি নিরুত্তর থাকাই শ্রেয়বোধ মৌনাবলম্বন করিয়া নিস্তব্ধ থাকিতেন। কিন্তু যেখানে বাঘের ভয় সেইখানেই সন্ধ্যা হয়! পৃথিবী হইতে যেমনি তিনি অন্তর্ধান করিলেন, তাহার কিয়ংপরে ভারতবর্ষের এ মুড়া হইতে ও মুড়া পর্যান্ত শত স্থান শত দেব-দেবীর প্রস্তর-মূর্ত্তিতে পরিকীর্ণ হইয়া উঠিল ; তার সাক্ষী—ইলোরা, অজন্তা, খণ্ডগিরি, শ্রীক্ষেত্র। সেই যে আমাদের দেশে মূর্ত্তিপূজার সূত্রপাত হইল তাহার জেজুড় এখনো পর্যান্ত নিরবচ্ছিন্ন প্রবাহে সটান চলিয়া আসিতেছে।

মহামহোপাধ্যায় শ্রীযুক্ত হরপ্রসাদ শাস্ত্রীর মুখে আমি শুনিয়াছি যে, কিয়ৎপূর্ব্বে যখন তিনি সক্ষেত্রে (অর্থাৎ সরে জমিনে) বৌদ্ধধর্ম্মের রহস্য অনুসন্ধান করিবার মানসে নেপালে অবস্থিত করিতেছিলেন, তখন সেখানে তিনি দেখিলেন যে, দেবালয় অনেক আছে কিন্তু দেবালয়ের অধিষ্ঠাত্রী দেবতা কোথাও বা মহাদেব, কোথাও বা বুদ্ধদেব যা—এই কেবল; তা ভিন্ন অন্য কোন দেবতার কুত্রাপি নাম গন্ধও নাই। নেপালের অধিবাসীরা শৈব নহে— সবাই বৌদ্ধ। বৌদ্ধধর্ম্ম দেবপ্রসাদের প্রতি পরাঙ্মুখ অথচ, কি আশ্চর্য্য, নেপালের ন্যায় বৌদ্ধধর্মের অমন একটা পীঠস্থানে শিবের মন্দির এবং বুদ্ধের মন্দির পাশাপাশি অবস্থান করিতেছে। ইহার অবশ্য বিশেষ কোন কারণ থাকিবে। সে কারণ আমরা যতদূর বুঝিতে পারিয়াছি তাহা ভাঙিয়া বলিতেছি শ্রবণ করুন :—

বুদ্ধদেব অহিংসা, দয়া, সত্যপরায়ণতা, শুদ্ধাচার, ইত্যাদি নানাপ্রকার অঙ্গ-প্রত্যঙ্গ-সম্বলিত সদ্ধর্ম্ম জনসমাজে প্রচার করিলেন ; কিন্তু ঈশ্বরপ্রসাদের প্রতি উপেক্ষা করিয়া আত্মপ্রভাবের প্রশ্রয় দিলেন এত বেশী যে, তাঁহার মৃত্যুর পরবর্ত্তিকালে তাঁহার পন্থাবলম্বী সাধকদিগের মনে এইরূপ একটা অসঙ্গত বিশ্বাস ক্রমে ক্রমে বল করিয়া উঠিল যে, সর্ব্বজ্ঞত্বের বীজ বা অস্ফুট চক্ষু মনুষ্যের আত্মার অভ্যন্তরে প্রচ্ছন্ন রহিয়াছে—বিশিষ্টরূপ সাধন দ্বারা তাহাকে কেবল ফুটাইয়া তুলিবার অপেক্ষা—তাহা হইলেই মনুষ্য সর্বজ্ঞ হইতে পারে।

বুদ্ধদেবের ন্যায় ত্রিলোক-বিজয়ী সাধক কেহ হয় নাই, হইবে না। সাধন-প্রভাবে তিনি

সিদ্ধির সর্ব্বোচ্চ শিখরে উপনীত হইয়াছিলেন। অতএব বুদ্ধদেব সর্ব্বজ্ঞ পরমেশ্বর।

বুদ্ধদেব এমনি করুণাময় যে, যদিও তিনি মনে করিলেই আর-এক ধাপ উপরে উঠিয়া পরমনির্ব্বাণ লাভ করিতে পারিতেন, তথাপি তিনি সর্ব্বজগতের পরিত্রাণের পথ প্রস্তুত করিবার জন্য ঈশ্বরের ধাপ পর্য্যন্ত উঠিয়া সেইখানেই থামিয়া দাঁড়াইলেন। কিন্তু হাজার হউক্, বুদ্ধদেব মনুষ্য—তিনি এক সময়ে হামাগুড়ি দিয়াছেন ; তাহার পর এক সময়ে বাধা-বিঘ্নে আক্রান্ত হইয়া চতুর্দ্দিক্ অন্ধকার দেখিয়াছেন ; সেই সময় হইতে আরম্ভ করিয়া তিনি তাঁহার জীবনের শেষ পর্য্যন্ত স্বীয় বুদ্ধ নামের সার্থক্য সম্পাদন করিলেন। তাহার পরে রোগে আক্রান্ত হইয়া মৃত্যুশয্যায় প্রাণত্যাগ করিলেন। ইহা দেখিয়া পরবর্ত্তী বৌদ্ধেরা বুদ্ধের ঈশ্বরত্ব সম্বন্ধে মত পরিবর্ত্তন করিতে বাধ্য হইলেন। তাঁহারা বলিলেন বুদ্ধদেব ঈশ্বর বটে কিন্তু মনুষ্য-বুদ্ধই যে ঈশ্বর তাহা নহে। মনুষ্য-বুদ্ধের অভ্যন্তরে তিন শ্রেণীর দেবতা বুদ্ধ স্তরে স্তরে উপর্য্যুপরি অধিষ্ঠান করিতেন ; — প্রথম স্তরে রহিয়াছেন পদ্মপাণি অবলোকিতেশ্বর— ইনি ধ্যানী বুদ্ধ ; তৃতীয় স্তরে রহিয়াছেন বজ্রপাণি আদি বুদ্ধ—ইনিই সর্ব্বোচ্চ ঈশ্বর— ইনিই মহেশ্বর। এখন বক্তব্য এই যে, নেপালে বুদ্ধদেব এবং মহাদেবের মধ্যে যেরূপ হরিহরাত্মা-রকমের ভ্রাতৃসৌহার্দ্দ দেখিতে পাওয়া গেল, তাহার ভিতরকার নিগূঢ় কথাটি আর কিছু না—যিনি বৌদ্ধদিগের বজ্রপাণি মহেশ্বর, তিনিই পৌরাণিকদিগের শূলপাণি মহেশ্বর; যিনি আদি বুদ্ধ, তিনিই শিব।

এখন আমরা দিব্য একটি স্থানে পৌঁছিয়াছি! চমৎকার তীর্থস্থান এটি! ত্রিবেণীর সঙ্গমস্থান! একটি বেণী হচ্চেন বৌদ্ধশাস্ত্রের সরস্বতী নদী—এক্ষণে যিনি দৃষ্টিপথ হইতে সরিয়া পড়িয়া স্মৃতিপথে প্রবেশ করিয়াছেন। দ্বিতীয় বেণী হচ্চেন বেদান্তদর্শনের গঙ্গানদী। তৃতীয় বেণী হ'চ্চেন সাংখ্যদর্শনের যমুনা নদী। এই সঙ্গমস্থানটিতে বৌদ্ধশাস্ত্রের সহিত প্রথমতঃ শাঙ্করভাষ্যানুযায়ী বেদান্তদর্শনের ঐক্য, দ্বিতীয়তঃ কাপিল সাংখ্যদর্শনের ঐক্য, তৃতীয়তঃ সাংখ্য পাতঞ্জল দর্শনের ঐক্য—তিন দর্শনের তিন ভাবের ঐক্য—যাহা আমরা দেখিতে পাইয়াছি, তাহা ক্রমান্বয়ে আপনাদের চক্ষের সমক্ষে অনাবৃত করিতেছি—প্রণিধান করুন ঃ—

একটু পূর্ব্বে আমরা দেখিয়াছি যে, বুদ্ধদেবের স্বর্গারোহণের পরবর্ত্তিকালের বৌদ্ধশাস্ত্রের মতানুসারে মনুষ্য-বুদ্ধের অন্তর্নিহিত আধ্যাত্মিক পুরী একপ্রকার চৌতালা দেবমন্দির। একতালায় রহিয়াছেন পদ্মপাণি বোধিসত্ত্ব অবলোকিতেশ্বর—ইঁহাকে পদ্মপাণি বিষ্ণু বা বৈশ্বানর বলিলেও চলে। দোতালায় রহিয়াছেন ধ্যানী বুদ্ধ অমিতাভ কিনা অপরিমিতজ্যোতি— ইঁহাকে সুবর্ণ জ্যোতি হিরণ্য-গর্ভ ব্রহ্মা বলিলেও চলে। তেতালায় রহিয়াছেন বজ্রপাণি আদি বুদ্ধ যাঁহার সহিত শূলপাণি মহেশ্বরের সৌসাদৃশ্যের কথা আমরা একটু পূর্ব্বে ইঙ্গিত করিয়াছি। চৌতালায় রহিয়াছেন বটে নির্ব্বাণ-মুক্তি কিন্তু সে না রহার'ই মধ্যে। বেদান্তদর্শনের চৌতালা মন্দির ইহারই এক প্রকার দ্বিতীয় সংস্করণ। উপনিষদ্ শাস্ত্রের প্রজাপতি, বিষ্ণু, শিব এবং ঈশান ব্রহ্মেরই ভিন্ন ভিন্ন উপাধি-সূচক নাম ; তা বই, উপনিষদের অভিপ্রায়ানুসারে প্রজাপতি বিষ্ণু এবং ঈশান বিভিন্ন দেবতাও নহেন, আর, ত্রিমূর্ত্তিও নহেন; উপনিষদের ভাষার মধ্যে হেঁয়ালির ন্যায় অস্পষ্ট কিছুই নাই ; উপনিষদে যে বাক্যের যে অর্থ তাহা তাহার গায়ে লেখা রহিয়াছে ; তার সাক্ষী —ব্রহ্ম হইতে সমস্ত প্রজা উৎপন্ন হইয়াছে এই অর্থে তিনি প্রজাপতি ; ব্রহ্ম সমস্ত জগৎ ব্যাপিয়া রহিয়াছেন এবং প্রত্যেক বস্তুর অভ্যন্তরে অনুপ্রবিষ্ট

রহিয়াছেন এই অর্থে বিষ্ণু , তিনি মঙ্গল-নিধান এই অর্থে শিব ; তিনি সকলের নিয়ন্তা
এই অর্থে বিষ্ণু , তিনি মঙ্গল-নিধান এই অর্থে শিব , তিনি সকলের নিয়ন্তা এই অর্থে
ঈশান। এই অর্থেই, বেদান্তদর্শনের মতানুসারে বিষ্ণু বা বৈশ্বানর, ব্রহ্মা বা হিরণ্যগর্ভ এবং
ঈশ বা ঈশান, তিন স্থানের তিন অধিদেবতা। বৌদ্ধশাস্ত্রের দেখাদেখি—বেদান্ত দর্শনের
চৌতালা দেব-মন্দিরে বৈশ্বানর, হিরণ্যগর্ভ এবং ঈশান, এই তিন দেবতার তিনটি বিভিন্ন
বাসস্থান নির্দ্দেশ করিয়া দেওয়া হইয়াছে। একতালা দেওয়া হইয়াছে বৈশ্বানর বিষ্ণুকে বাসের
জন্য—ইনি জাগ্রৎকালীন স্থূল জগতের অধিষ্ঠাত্রী দেবতা। দোতালা দেওয়া হইয়াছে হিরণ্যগর্ভ
ব্রহ্মাকে—ইনি স্বপ্নকালীন সূক্ষ্ম জগতের অধিষ্ঠাত্রী দেবতা। তেতালা দেওয়া হইয়াছে
ঈশানকে—ইনি সুষুপ্তিকালীন বীজ-ভূত জগতের বা আদ্যাশক্তির অধিষ্ঠাত্রী দেবতা। চৌতালা
দেওয়া হইয়াছে তুরীয় অবস্থাকে—এ স্থানটি জীবেশ্বরের ঐক্যস্থান বা সমাধিস্থান—এখানে
অধিষ্ঠাত্রী দেবতার কোনো কথাই আসিতে পারে না। ত্রিবেণী সঙ্গমের উঁচা পাড়ে দাঁড়াইয়া
আমরা বেদান্ত-দর্শনের মুখ্যতম কথাটির গোড়ার বৃত্তান্ত চক্ষের সমক্ষে দেদীপ্যমান দেখিতে
পাইতেছি—জীবেশ্বরের ঐক্য-প্রতিপাদন চেষ্টায় গোড়ার বৃত্তান্ত স্পষ্ট দেখিতে পাইতেছি
সে বৃত্তান্তটি এই , — বৌদ্ধধর্ম্মে ঈশ্বর নাই — কিন্তু ঈশ্বর চাই। বৌদ্ধেরা প্রথমে মনুষ্য
বুদ্ধকে ঈশ্বরের স্থলাভিষিক্ত করিয়াছিল, তাহার পরে তাহাদের মনে হইল যে, মনুষ্য-বুদ্ধকে
ঈশ্বর বলিলে ঈশ্বরেতে অনিত্যতা দোষ পড়ে , এইরূপ মনে হওয়াতে পরবর্ত্তী বৌদ্ধেরা
মনুষ্যবুদ্ধের অন্তর্নিহিত আধ্যাত্মিক জগতের তিনটি বিভিন্ন স্তরে তিনটি দেবতা বুদ্ধ
বসাইলেন। নিচের স্তরে বসাইলেন অবলোকিতেশ্বর বুদ্ধ—মধ্যম স্তরে বসাইলেন অমিতাভ
বুদ্ধ—তৃতীয় স্তরে বসাইলেন আদি বুদ্ধ , সর্বোচ্চ স্তরে বসাইলেন নির্ব্বাণমুক্তি। এইরূপে
যখন তাঁহারা এক বুদ্ধকে চারি বুদ্ধ করিলেন, তাঁহারা ভাবিলেন যে, চারি বুদ্ধকে ঈশ্বর
বলিলে ঈশ্বরের একত্বে দোষ পড়ে , এইরূপ ভাবনার বশবর্ত্তী হইয়া তাঁহারা অগত্যা বলিতে
বাধ্য হইলেন যে, চারি বুদ্ধ একই বুদ্ধ—কেবল উপাধি-ভেদে বিভিন্ন। বৌদ্ধেরা মনুষ্য
বুদ্ধকে সাক্ষাৎ সম্বন্ধে ঈশ্বর বলিতে সাহসী না হইয়া আদিবুদ্ধের সহিত ঐক্য-সূত্রে তাঁহাকে
প্রকারান্তরে ঈশ্বর-পদবীতে সমুত্থাপন করাইলেন। এইটিই হ'চ্চে জীবেশ্বরের ঐক্য-প্রতিবাদন
চেষ্টার গোড়ার কাহিনী , তা বই—ঐ কথাটির পোষকতার জন্য উপনিষদের এখান ওখান
সেখান হইতে যে দুই চারিটি মহাবাক্য টানিয়া হেঁচড়িয়া বাহির করা হইয়া থাকে, তাহা
কবিতার উচ্ছ্বাস বই আর কিছুই না। মহারাণীকে "হর্‌ম্যাজেষ্টি" বলিলে এরূপ বুঝায় না
যে, সত্য সত্যই তিনি ম্যাজেষ্টি-মাত্র! সর্ব্বং খল্বিদং ব্রহ্ম ইহার ভাবার্থ এই যে, সবই ব্রহ্মের
মহিমা। "সোহহং" ইহার ভাবার্থ এই যে, তিনি অহং অর্থাৎ The Great I am পরমাত্মা
তত্ত্বমসি বাক্যের ভাবার্থ এই যে, তুমি তাঁহারই ভাবের আবির্ভাব। স্পষ্টই দেখিতে পাওয়া
যাইতেছে যে, উপনিষদের ঐ মহাবাক্যগুলি এক প্রকার কবিতার হেঁয়ালি কথা, তা বই তাহার
কোনটিই বিজ্ঞানের কঠোর সত্য নহে। ফলে, বৌদ্ধ চৌতালা মন্দিরের নির্ব্বাণ মুক্তি এবং
বৈদান্তিকের চৌতালা মন্দিরের তুরীয় অবস্থা এপিট ওপিট তাহা দেখিতে পাওয়া যাইতেছে
আর সেই সঙ্গে এটাও দেখিতে পাওয়া যাইতেছে যে, শঙ্করাচার্য্য বৌদ্ধধর্ম্মের একজন তীব্র
প্রতিপক্ষ হইলেও বৌদ্ধশাস্ত্রের প্রভাবসলিলে তাঁহার মাথা হইতে পা পর্য্যন্ত চোবানো ছিল
পদ্মপুরাণের প্রণেতা ঠিকই বলিয়াছেন যে, "মায়াবাদং অসচ্ছাস্ত্রং প্রচ্ছন্নং বৌদ্ধমেবতৎ"

মায়াবাদ প্রকৃত শাস্ত্র নহে—তাহা প্রচ্ছন্ন বৌদ্ধশাস্ত্র।

এই গেল বৌদ্ধশাস্ত্রের সহিত বেদান্তদর্শনের ঐক্য। তাহার পরে আসিতেছে বৌদ্ধশাস্ত্রের সহিত নিরীশ্বর কাপিল দর্শনের ঐক্য।

কাপিল সাংখ্য-দর্শন যে, প্রকৃত প্রস্তাবেই বৌদ্ধদর্শন, "তাহা তাহার গায়ে লেখা রহিয়াছে" বলিলে অত্যুক্তি হয় না। তাহার যদি প্রমাণ জিজ্ঞাসা করেন—তবে প্রণিধান করুন্।

দর্শন = আন্বীক্ষিকী বিদ্যা। আন্বীক্ষিকী শব্দ অন্বীক্ষণ শব্দ হইতে আসিয়াছে। অন্বীক্ষণ = অনু + ঈক্ষণ = অনু + দর্শন। তবেই হইতেছে যে দর্শন = অনুদর্শন। কিসের অনুদর্শন? ধর্ম্মশাস্ত্রের মতামত সমালোচনা করিয়া তাহার মধ্য হইতে বৈজ্ঞানিক সিদ্ধান্ত টানিয়া বাহির করিবার জন্যই দর্শন-শাস্ত্র হইয়াছে ; অতএব, দর্শনশাস্ত্র ধর্ম্মশাস্ত্রেরই অনুদর্শন। এখন জিজ্ঞাস্য এই যে, কাপিল সাংখ্য-দর্শন কোন্ ধর্ম্মশাস্ত্রের অনুদর্শন? কাপিল সাংখ্যদর্শন কি, বেদোপনিষদ্ শাস্ত্রের অনুদর্শন? বেদোপনিষদ্ তো কাপিল সাংখ্যের ন্যায় নিরীশ্বর নহে। সাংখ্য-দর্শনকার বলেন যে, ঐকান্তিক দুঃখ নিবৃত্তির নামই মুক্তি ; কিন্তু বেদোপনিষদের মতে দুঃখ নিবৃত্তির নামই মুক্তি ; কিন্তু বেদোপনিষদের মতে দুঃখ নিবৃত্তি অতি তুচ্ছ কথা — বেদোপনিষদের মতে ব্রহ্মের সহিত প্রগাঢ় সম্মিলন জনিত অনুপম আনন্দ উপভোগই মুক্তির বিশিষ্ট লক্ষণ। সাংখ্য দর্শনের আদি-অন্তের ঐ দুটি মুখ্য কথা বেদোপনিষদ্ শাস্ত্রের সহিত যেমন মেলে না—বৌদ্ধশাস্ত্রের সহিত তেমনি সর্ব্বাংশে মেলে ; তার সাক্ষী প্রথমতঃ মূল বৌদ্ধশাস্ত্র এবং কাপিল সাংখ্য দুই নিরীশ্বর ; দ্বিতীয়তঃ দুয়েরই মতে ঐকান্তিক দুঃখ-নিবৃত্তিই জীবের পরম পুরুষার্থ। ফলে, "ঐকান্তিক দুঃখ নিবৃত্তি" এই কথাটার গায়ে লেখা রহিয়াছে যে, বৌদ্ধশাস্ত্রই উহার মূল আকর ; কেন না, বৌদ্ধ শাস্ত্রের গোড়ার কথা জীবের ক্লেশ, মাঝের কথা—ক্লেশের মূলোচ্ছেদ যেরূপে হইতে পারে তাহার উপায় নির্দ্ধারণ এবং উপায় চেষ্টা; শেষের কথা—ক্লেশের ঐকান্তিক নিবৃত্তি। এই তিনটি মূল কথা এবং তাহার বিস্তৃত শাখাপ্রশাখা ভিন্ন বৌদ্ধ শাস্ত্রের মুখে আর কোনও কথা নাই। অতএব এটা যখন স্থির যে, দর্শনশাস্ত্রের আর এক নাম আন্বীক্ষিকীবিদ্যা — দর্শনশাস্ত্র ধর্ম্মশাস্ত্রেরই অনুদর্শন, তখন সেই সঙ্গে এটাও সুনিশ্চিত যে, কাপিল সাংখ্যদর্শন বৌদ্ধশাস্ত্রেরই অনুদর্শন। অতঃপর বৌদ্ধশাস্ত্রের সহিত সেশ্বর পাতঞ্জল সাংখ্যের কিরূপ ঐক্য তাহা দেখা যা'ক।

কাপিল সাংখ্য এবং পাতঞ্জল সাংখ্য দুয়ের মাধ্যে আর আর সমস্ত বিষয়েই পুঙ্খানুপুঙ্খ মতের মিল আছে— কেবল একটি বিষয়ে মতভেদ দৃষ্ট হয় ; সেটি হ'চ্ছে এই যে, কাপিল সাংখ্য নিরীশ্বর, পাতঞ্জল সাংখ্য সেশ্বর। পাতঞ্জল যোগশাস্ত্রে একপ্রকার গোঁজা-মিলন-দেওয়া-ভাবে ঈশ্বরতত্ত্বের অবতারণা করা হইয়াছে ; এরূপ ভাবে অবতারণা করা হইয়াছে— যেন তাহা পাঁচ-আঙুলের পার্শ্ববর্ত্তী ষষ্ঠ আঙ্গুল ; তাহা ছাঁটিয়া ফেলিলে পাতঞ্জল শাস্ত্রের অঙ্গ -হানি হওয়া দূরে থাকুক্ — বরং আরও অঙ্গ সৌষম্য হয়। পতঞ্জলি ঋষি মন স্থির করিবার আর আর নানা উপায় প্রদর্শন করিয়া প্রসঙ্গক্রমে বলিয়াছেন যে, আর একটি উপায় হ'চ্চে ঈশ্বর-প্রণিধান ; অর্থাৎ ঈশ্বর-প্রণিধান ব্যতিরেকেও সাধকেরা উপায়ান্তর অবলম্বন করিয়া যোগে সিদ্ধি-লাভ করিতে পারে না এমন নহে, তবে কিনা— ঈশ্বর-প্রণিধানও সিদ্ধিলাভের আর আর উপায়ের মধ্যে একটি বিশিষ্টরূপ ফলদায়ক উপায়। পতঞ্জলি ঋষি ঈশ্বরের যেরূপ লক্ষণ নির্দ্দেশ করিয়াছেন তাহার গোড়া'র কথাটির গায়ে বৌদ্ধশাস্ত্রের স্পষ্ট ছাপ রহিয়াছে:

পাতঞ্জল যোগ-শাস্ত্রে ঈশ্বর-নির্ণায়ক প্রথম সূত্রের গোড়াতেই রহিয়াছে "ক্লেশ"। সে প্রথম সূত্র এই :—

"ক্লেশকর্ম্মবিপাকাশয়ৈরপরামৃষ্টঃ পুরুষ-বিশেষ ঈশ্বর!" ক্লেশ হইতে এবং কর্ম্মফল-পরিণতির আধার যে, বাসনা, সেই বাসনা হইতে, নির্লিপ্ত পুরুষ বিশেষই ঈশ্বর। আদি বুদ্ধের লক্ষণের সঙ্গে ঈশ্বরের এই লক্ষণটির দিব্য মিল রহিয়াছে। বুদ্ধদেব আর পাঁচজন পুরুষের মধ্যে একজন পুরুষ ; কিন্তু তিনি তোমার আমার মতো যে-সে পুরুষ নহে—তিনি মহাপুরুষ। তা বলিয়া, মনুষ্য-বুদ্ধ ঈশ্বর নহেন ; কেন না মনুষ্য-বুদ্ধের জন্ম হইয়াছে; মনুষ্য বুদ্ধ ক্লেশ এবং বাসনায় জড়িত। আদি বুদ্ধই নিত্য বুদ্ধ—তিনি ক্লেশ এবং বাসনা হইতে নির্লিপ্ত পুরুষ-বিশেষ—তিনিই ঈশ্বর। তাহার পরসূত্রে পতঞ্জলি ঋষি বলিতেছেন "তত্র নিরতিশয়ং সর্ব্বজ্ঞবীজং" ঈশ্বরেতে সর্ব্বজ্ঞরূপ বীজ অর্থাৎ সর্ব্বজ্ঞত্বের বীজ নিরতিশয় অর্থাৎ পরাকাষ্ঠা বিকাশপ্রাপ্ত। বুদ্ধদেবেও সর্ব্বজ্ঞত্বের বীজ পূর্ণ মাত্রায় বিকাশ প্রাপ্ত হইয়াছিল। তাহার পর-সূত্রে পতঞ্জলি ঋষি বলিতেছেন যে, "স এস পূর্ব্বেষামপি গুরুঃ কালেনানবচ্ছেদাৎ" তিনি পূর্ব্ব পূর্ব্ব আচার্য্যদিগেরও গুরু যেহেতু তিনি কাল-দ্বারা পরিচ্ছিন্ন নহেন।" এই যে একটি কথা পতঞ্জলি ঋষি বলিয়াছেন—যে "ঈশ্বর পূর্ব্ব পূর্ব্ব আচার্য্যদিগেরও গুরু যেহেতু তিনি কাল দ্বারা পরিচ্ছিন্ন নহেন" এই কথাটির ভিতরে একটি নিগূঢ় ঐতিহাসিক বৃত্তান্ত লুক্কায়িত আছে, তাহা এই :— পতঞ্জলি ঋষির জীবিতকালেই হউক, অথবা তাহার এক আধ শতাব্দী পূর্ব্বেই হউক, বৌদ্ধেরা বুদ্ধদেবকেই ঈশ্বর বোধে আরাধনা করিতে আরম্ভ করিয়াছিল ; পতঞ্জলি ঋষি তাই তাঁহার শিষ্যদিগকে বুঝাইতে প্রয়াস পাইয়াছিলেন যে, মনুষ্য বুদ্ধ ঈশ্বর নহেন—যেহেতু তিনি কালদ্বারা পরিচ্ছিন্ন অর্থাৎ যেহেতু তিনি জন্মিয়াছেন মরিয়াছেন। কে তবে ঈশ্বর? না যিনি বুদ্ধেরও গুরু, শুধু তা নয়—বুদ্ধের পূর্ব্ব পূর্ব্ব আচার্য্যদিগেরও গুরু—যিনি কালদ্বারা অপরিচ্ছিন্ন—তিনিই ঈশ্বর ; আদি বুদ্ধই ঈশ্বর। অতএব নেপাল এবং তিব্বত-প্রদেশীয় বৌদ্ধেরা আদিবুদ্ধকে ঈশ্বরের স্থলাভিষিক্ত করিয়াছে এটা যখন স্থির , আর এটাও যখন স্থির যে, যোগশাস্ত্রের প্রদর্শিত আদি গুরু মহেশ্বরের লক্ষণের গাত্রে আদি বুদ্ধের লক্ষণের পরিষ্কার ছাপ পড়িয়াছে, বৌদ্ধ শাস্ত্রের সহিত তখন যোগশাস্ত্রের যে, এক সময়ে ঘনিষ্ঠ সম্বন্ধ ছিল, তাহা ভাবে গতিকে বুঝিতে পারা যাইতেছে। ফলে, সাংখ্যদর্শন বৌদ্ধ দর্শনেরই নামান্তর। বৌদ্ধ-শাস্ত্র যেমন প্রথমে নিরীশ্বর ছিল—তাহার পরে আদি বুদ্ধকে ঈশ্বরের স্থলাভিষিক্ত করিয়া সেশ্বর হইয়াছিল, সাংখ্য দর্শনও তেমনি প্রথমে নিরীশ্বর (যেমন কাপিল সাংখ্য) তাহার পরে সর্ব্বজীবের একজন আদি গুরু সর্ব্বজ্ঞ পুরুষের অবশ্যম্ভাবিতা স্বীকার করিয়া সেশ্বর হইয়াছিল (যেমন পাতঞ্জল যোগশাস্ত্র) কি আশ্চর্য্য। যে বুদ্ধদেব ঈশ্বরের প্রসঙ্গ পর্য্যন্ত মুখে আনিতে ভয় করিতেন, সেই বুদ্ধদেবের পন্থাবলম্বী সাধকেরা তাঁহাতেই ঈশ্বরের আরোপ করিয়া তাঁহার আরাধনায় প্রবৃত্ত হইলেন।

বৌদ্ধশাস্ত্র, বেদান্ত-দর্শন, এবং সাংখ্য-দর্শন এই তিন প্রবাহিনীর ত্রিবেণী-সঙ্গম কিরূপ তাহা আমরা দেখিলাম , এক্ষণে বৌদ্ধশাস্ত্রের যে প্রদেশ হইতে পুরাণাদি শাস্ত্র বিনির্গত হইয়াছে, সেখানকার নদীর মোহানাটা কিরূপ তাহা একবার পর্য্যবেক্ষণ করিয়া দেখা যাক।

বৌদ্ধধর্ম্ম বিশিষ্টরূপ সাধন-প্রধান ধর্ম্ম। সাধনের লক্ষ্য ভূতকালের দিকে নয় কিন্তু ভবিষ্যৎকালের দিকে ; সৃষ্টির দিকে নয় কিন্তু পরিত্রাণের দিকে—মৃত্যুকে জয় করিবার দিকে।

এইজন্য মৃত্যুঞ্জয় শিবই বৌদ্ধদিগের এবং যোগী তপস্বীদিগের আরাধ্য দেবতা। সাধন দ্বারা চিত্তের বিক্ষেপ নিবারণ করা—দুঃখ ক্লেশের ঐকান্তিক নিবৃত্তির পথ প্রস্তুত করা—বৌদ্ধশাস্ত্র এবং যোগশাস্ত্র উভয়েরই চরম লক্ষ্য : তা ভিন্ন, বৌদ্ধ সন্ন্যাসী এবং যোগী তপস্বীদিগের নিকট ভজনের তেমন আদর নাই। ভজনের মর্ম্ম এবং রস বৈষ্ণবেরা যেমন বুঝিয়াছেন এমন আর কেহই নহে।

ইউরোপ-বাসীরা যেমন তারের লাগাম দিয়া এবং বাষ্পের চাবুক দিয়া বাহিরের প্রকৃতি-অশ্বকে বশীভূত করিয়াছেন—যোগী তপস্বীরা তেমনি ধৈর্য্যের লাগাম দিয়া এবং শমদমের চাবুক দিয়া অন্তরের প্রকৃতি অশ্বকে বশীভূত করেন। এখন, কথা হ'চ্চে এই যে অশ্বকে বশীভূত করিলাম কিন্তু অশ্ব আরোহণ করিয়া গম্য স্থানে গেলাম না ; সাধন দ্বারা চিত্তের বিক্ষেপ নিবারণ করিলাম, কিন্তু ভজন দ্বারা পরমেশ্বরের বিমল প্রসাদবারিতে আত্মাকে পরিতৃপ্ত করিলাম না ; তবে অশ্বকে বশীভূত করাই বা কি জন্য, চিত্তকে বশীভূত করাই বা কি জন্য? বুদ্ধদেব কিন্তু ভজনের প্রতি নিতান্তই মৌনভাব ধারণ করিয়াছিলেন। বুদ্ধদেবের ষোলো আনা দৃষ্টি ছিল সাধনের প্রতি নিবদ্ধ। রোগী ব্যক্তির চিকিৎসার সময় চিকিৎসক যেমন ঔষধ-পথ্যেরই ব্যবস্থা করে—মিঠাই সন্দেশের ব্যবস্থা করে না, বুদ্ধদেব তেমনি তাঁহার ধর্ম্মশাস্ত্রে সাধনের পুঙ্খানুপুঙ্খরূপ ব্যবস্থা করিয়াছেন—ভজনের কোন কথাই উল্লেখ করেন নাই। প্রকৃত কথা এই যে, লোকের সুখস্বচ্ছন্দতার পথ পরিষ্কার করিবার জন্যই তারের সংবাদ, রেলের গাড়ি, বাষ্পের আলোক, প্রভৃতি আয়াস-সাধ্য ব্যাপারের যোগাড়-যন্ত্র আবশ্যক; ভজনের পরম পরিশুদ্ধ আনন্দের পথ পরিষ্কার করিবার জন্যই সাধনের পরিশ্রম এবং কষ্ট স্বীকার আবশ্যক। পথ পরিষ্কার করিবার বিধেয়তা এবং তাহার প্রকৃষ্ট উপায় প্রদর্শন করিয়া বুদ্ধদেব তো ইহলোক হইতে অবসৃত হইলেন— কিন্তু যাত্রীজনেরা পথ পরিষ্কার করিয়া শুধু কেবল সেই পথে হাঁটাহাঁটি করিয়া জীবন অবসান করিতে পারে না! তাহারা গম্যস্থানে না হউক — অন্ততঃ মাঝপথের কোনো একটা পান্থশালায় পান ভোজন করিয়া ক্ষুধা তৃষ্ণার আবেগ প্রশমন করিতে ইচ্ছা করে। বুদ্ধদেবের তিরোধানে পরবর্ত্তী বৌদ্ধেরা আর কাহাকেও হাতের কাছে না পাইয়া বুদ্ধদেবকেই ঈশ্বরের স্থলাভিষিক্ত করিয়া তাঁহাকে আরাধনা করিতে আরম্ভ করিল। কিন্তু বৌদ্ধসন্ন্যাসী এবং যোগী তপস্বীরা সবেমাত্র ভজনের প্রথম পইঠাতে পদার্পণ করিয়া সেই খানেই থামিয়া দাঁড়াইলেন — তা বই, ভজনের ভিতর-মহলে প্রবেশ করিতে ইচ্ছুক হইলেন না। এই জন্য যোগী তপস্বীদিগের ভজন সাধনেরই অঙ্গ—তাহা মনস্থির করিবার একতম উপায় ; তা বই, তাহা মুখ্য ভজন নহে। যোগী তপস্বীদিগের এবং বৌদ্ধদিগের উপাস্য দেবতাও বিশিষ্টরূপে সাধনের দেবতা—তিনি কি? না শূলপাণি মৃত্যুঞ্জয় অথবা যাহা একই কথা —বজ্রপাণি আদি বুদ্ধ।

দক্ষ যজ্ঞের আখ্যায়িকার প্রতি নিবিষ্ট মনে প্রণিধান করিলে রূপকের পর্দ্দার আড়ালে, বুদ্ধদেবের সহিত মহাদেবের কোলাকুলির একটি আবছায়া-রকমের চিত্র চিন্তার আলোকে প্রতিভাসিত হইয়া উঠে ; কিরূপ তাহা দেখাইতেছি — প্রণিধান করুন্ :—

বহু প্রাচীন কালের যজ্ঞ ছিল ইন্দ্রাদি দেবতাগণকে আহ্বান করিয়া ছাগ মেষাদি এবং হবি দ্বারা তাঁহাদিগকে পরিতৃপ্ত করা ; দেবতাদিগের প্রসাদান্ন সকলের সহিত বাঁটিয়া ভোজন করা : আর সেই সঙ্গে শ্রদ্ধার সহিত দানাদি কার্য্যের অনুষ্ঠান করা। একপ্রকার যজ্ঞ হ'চ্চে

প্রীতিভক্তির সহিত ঈশ্বরের উপাসনা করা ; ঈশ্বর-প্রেরিত সুখ সম্পদ যথা-পাত্রের সহিত যথা-পরিমাণে বাঁটিয়া ভোগ করা, আর সেই সঙ্গে জনসমাজের দুঃখ ক্লেশ এবং পাপ তাপ প্রশমন করিবার জন্য সকলে মিলিয়া জোগাড় যন্ত্র করিয়া তাহার সুনির্ব্বাহ-পক্ষে সাধ্যানুসারে সহায়তা করা। তখনকার যজ্ঞই হউক, আর এখনকার যজ্ঞই হউক, যজ্ঞের অর্থ আর কিছু না—ধর্ম্মের জন্য ন্যায্য-পরিমাণে স্বার্থ-ত্যাগ। দেশকাল পাত্র অনুসারে কিরূপ প্রণালীতে কোন্ প্রকার যজ্ঞ অনুষ্ঠান করিলে তাহা বিশিষ্টরূপ ফলদায়ক হয়, তাহার অভিজ্ঞতা লাভ করিতে হইলে বিদ্যা আবশ্যক। সে বিদ্যার নাম সতী অর্থাৎ লোকহিতকারী সদ্‌বিদ্যা। যজ্ঞ মঙ্গলের ব্যাপার, সদ্‌বিদ্যা সত্যের ব্যাপার। যজ্ঞের অধিষ্ঠাত্রী দেবতা যজ্ঞেশ্বর হ'চ্চেন শিব কিনা মঙ্গল ; সদ্‌বিদ্যার অধিষ্ঠাত্রী দেবতা হ'চ্চেন সতী কিনা সত্য-রূপিণী দেবী। অতএব শিবের সহিত সতীর বিবাহ আর কিছু না—মঙ্গলের সহিত সত্যের বিবাহ।

লোকে যখন নিষ্কাম ভাবে যজ্ঞ অনুষ্ঠান করে, যখন ঈশ্বরকে মানিয়া প্রীতি ভক্তির সহিত তাঁহার উপাসনা করে, যখন আপনার সুখসম্পদ যথা-পাত্রের সহিত যথা-পরিমাণে বাঁটিয়া ভোগ করে, এবং যখন পার্শ্ববর্ত্তী লোকদিগের দুঃখক্লেশ অপনোদন করিতে চেষ্টা করে, তখন সে এক কাল! তখন জন্ম মঙ্গল, বিবাহ মঙ্গল, মৃত্যু মঙ্গল, সবই মঙ্গল। পক্ষান্তরে যখন লোকে ঈশ্বরও বোঝে না, লোকহিতও বোঝে না, কেবল আত্মসুখই বোঝে , যখন বিশিষ্টরূপ সঙ্গতিপন্ন লোকেরা আপনার নাম, আপনার যশ, এবং আপনার ঐহিক পারত্রিক ইন্দ্রিয়-সুখের কামনায় মহা আড়ম্বরের সহিত যাগযজ্ঞ অনুষ্ঠান করে, তখন জনসমাজ "দৌর্ভিক্ষাৎ যান্তি দৌর্ভিক্ষং ক্লেশাৎ ক্লেশং ভয়াদ্‌ভয়ং" দুর্ভিক্ষ হইতে দুর্ভিক্ষে, ক্লেশ হইতে ক্লেশে, ভয় হইতে ভয়ে, পদ-নিক্ষেপ করে , তখন জন্মও অমঙ্গল, বিবাহও অমঙ্গল, সবই অমঙ্গল। কাজেই, জন সমাজের সেরূপ অবস্থায় বিবাহের অধিষ্ঠাত্রী দেবতা প্রজাপতি মঙ্গল নহে—মৃত্যুর অধিষ্ঠাত্রী দেবতা হরই তখন শিব কিনা মঙ্গল।

বুদ্ধদেব বোধ হয় শেষোক্ত প্রকার সামাজিক অবস্থার মাঝখানে জন্মগ্রহণ করিয়াছিলেন। বুদ্ধদেবের সময়ে হয় তো বৈশ্যাদি শ্রেণীর লোকেরা খুবই কষ্টে দিনপাত করিত। ব্যাপক রকমের এবং বিশিষ্ট রকমের কোনো কারণ না থাকিলে বুদ্ধদেবের ন্যায় ধীর-প্রকৃতি সুবিচক্ষণ দয়ালু ব্যক্তির মনে ছোটোখাটো কারণে এত বড় একটা সুগভীর দুঃখের কাহিনী প্রবেশ পাইতে পারিত না যে, জীবের জন্ম কেবল ক্লেশেরই জন্য। বাস্তবিকই বৌদ্ধ ধর্ম্মের একটি প্রধান মত হ'চ্চে এই যে, জীবের জন্ম হইতে মৃত্যু পর্য্যন্ত সমস্ত ঘটনা ক্লেশেরই নামান্তর। তাহা যদি হয়— জন্ম যদি নিছক কেবল ক্লেশেরই ব্যাপার হয়, তবে জন্মের মৃত্যু হইলেই তো ভাল হয়! কিন্তু গুরু মহাশয় মরিলেও বালকের নিস্তার নাই—বাবা আর একটা গুরু মহাশয় আনিয়া যুটাইবে। এ জন্ম মরিলে কি হইবে? মনোমধ্যে যদি বিষয়ের কামনা থাকে—কাম থাকে— তবে সেই দুরন্ত কাম আর একটা জন্ম যুটাইয়া আনিবে। অতএব বিষয়-তৃষ্ণা বা কাম যতক্ষণ না মরিতেছে, ততক্ষণ রক্ষা নাই। ক্লেশের মূল জন্ম, জন্মের মূল কাম, তবেই হইতেছে যে, কামই ক্লেশের মূল উৎস। মঙ্গল তবে কে? শিব কে? যিনি কামকে ভস্ম করেন, তিনিই শিব। ফলে, মঙ্গল যদি ক্লেশের মূলোচ্ছেদ না করিবেন—শিব যদি কামকে ভস্ম না করিবেন—আর কে তাহা করিবে? এটা যেন বুঝিতে পারা গেল যে, কাম যখন ক্লেশের মূল, তখন শিব, যিনি মঙ্গল, তিনি কামকে ভস্ম করিতে বাধ্য, কিন্তু, যজ্ঞ তো আর অমঙ্গল নহে—যজ্ঞ বিশিষ্টরূপ মঙ্গল কার্য্য। শিবের নামই যজ্ঞেশ্বর। যজ্ঞেশ্বর হইয়া তিনি যে যজ্ঞভঙ্গ করিলেন—এ'র অর্থ কি আমাকে বুঝাইয়া দেও! অর্থ

খুবই স্পষ্ট। শিব যে কারণে কামকে ভস্ম করিলেন, সেই কারণেই কাম-প্রধান যজ্ঞ ভঙ্গ করিলেন।

পূর্ব্বতন কালে বেদের সময়ে যজ্ঞানুষ্ঠান প্রীতিপ্রধান ছিল। আদিম ঋষিরা দেবতাগণকে প্রিয় বন্ধুর ন্যায় অন্তরের সহিত ভাল বাসিতেন বলিয়াই সময়ে সময়ে তাঁহাদিগকে আহ্বান করিয়া হোমাদি দ্বারা তাঁহাদের তৃপ্তিসাধনে যত্ন করিতেন ; এবং যখন মনে করিতেন যে, দেবতাদিগের যথেষ্ট তৃপ্তি সাধন হইয়াছে, তখন তাঁহাদের প্রসাদান্ন সকলের সহিত বাঁটিয়া ভোজন করিতেন। তাই বলিতেছি যে, আদিম ঋষিগণের অনুষ্ঠিত যজ্ঞ প্রীতিপ্রধান ছিল। তখন, দেবপ্রীতি এবং লোকপ্রীতি যজ্ঞের অন্তরের কথা ছিল। বুদ্ধদেবের সময় যজ্ঞ কামপ্রধান হইয়া উঠিয়াছিল , পুত্রকাম, ধনকাম, যশঃকাম প্রভৃতি নানাপ্রকার ফল-কামনায় দূষিত হইয়া উঠিয়াছিল। কাল-ক্রমে যজ্ঞানুষ্ঠানের এইরূপ লক্ষ্য বিপর্য্যয় হওয়াতে শাস্ত্রকারেরা যজ্ঞাদির অনুষ্ঠানকে কর্ত্তব্য কর্ম্ম বলিতে সাহসী হ'ন নাই; তার সাক্ষী—সকল শাস্ত্রেই বলে যে, যাগযজ্ঞাদি কাম্য কর্ম্ম; তা বই, কোনো শাস্ত্রেই বলে না যে, যাগযজ্ঞাদি কর্ত্তব্য কর্ম্ম। এরূপ কামপ্রধান যজ্ঞ—সকাম যজ্ঞ—সদ্‌বিদ্যার অনুমোদিত হইতে পারে না; যেহেতু তাহা মঙ্গলের বিরোধী—শিবের বিরোধী। সকাম যজ্ঞে সদ্‌বিদ্যা অপমানিত হইয়া যজ্ঞস্থানের ত্রিসীমার সংস্রব পরিত্যাগ করেন। তাঁহার পরে শিব, কিনা মঙ্গল, জাগ্রত হইয়া সতী বিসর্জ্জনের প্রতিফল প্রদান করেন—যজ্ঞভাঙ্গিয়া লণ্ডভণ্ড করিয়া ফেলেন।

দক্ষ শব্দের অর্থ নিপুণ। নিপুণতাই বিদ্যার মূল উৎস। আগে ভাষার সুবিহিত প্রয়োগে লোকের নিপুণতা জন্মে, তাহার পরে সেই নিপুণতা হইতে ব্যাকরণ-বিদ্যা আবির্ভূত হয়।। পাণিনীর ন্যায় একজন সুনিপুণ ভাষাবেত্তাই ব্যাকরণ-বিদ্যা আদি গুরু হইতে পারেন। আদিম পুরাকালে লোক-হিতকর নিষ্কাম যজ্ঞের নির্ব্বাহ-কার্য্যে যাহাদের বিশিষ্টরূপে নিপুণতা জন্মিয়াছিল, তাঁহাদের সেই নিপুণতা হইতে লোকহিতকর সদ্‌বিদ্যা আবির্ভূত হইয়াছিল। তার সাক্ষী—ইহা একটি সুনিশ্চিত ঐতিহাসিক সত্য যে, যজ্ঞাদির কাল নির্ণয়ের নৈপুণ্য হইতেই আমাদের দেশে জ্যোতিষ বিদ্যা আবিভূর্ত হইয়াছিল; যজ্ঞাদির বেদী নির্ম্মাণের নৈপুণ্য হইতেই জ্যামিতি বিদ্যা আবির্ভূত হইয়াছিল; রোগ-প্রতীকারের নৈপুণ্য হইতেই চিকিৎসা-বিদ্যা আবির্ভূত হইয়াছিল; দেবার্চ্চনার নৈপুণ্য হইতেই ব্রহ্মবিদ্যা আবির্ভূত হইয়াছিল। সদ্‌বিদ্যা নিপুণতারই কন্যা—সতী দক্ষেরই কন্যা। আমাদের এই প্রিয় ভারত-ভূমিতেই সদ্‌বিদ্যা আগে জন্মগ্রহণ করিয়াছিলেন আর, আমরাই তাঁহাকে আগে হারাইলাম। যে দোষে আমরা তাঁহাকে আগে হারাইলাম, সে দোষের জন্য আমাদের দেশ-কে-দেশ রাজ্য কে রাজ্য অধঃপাতে গিয়াছে এবং এখনো যাইতেছে, অথচ তাহার প্রতি আমাদের চক্ষু ফুটিতেছে না; সে দোষ হ'চ্চে স্বার্থপরায়ণতা। আমি হাঁপানি রোগের একটা মাতব্বর ওষুধ জানি কিন্তু কাহাকেও আমি তাহা বলিব না; আবার, আমি কিছুই জানি না, অথচ যেন আমি সব জানি এইরূপ একটা ভড়ং করিয়া গাত্রে ভস্ম লেপন মাথায় জটাজূট ধারণ, এবং মুখে মৌন অবলম্বন, এই সকল মাকড়সার জালা বাঁধিয়া লোকালয়ের নিকটবর্ত্তী গাছ-তলায় বসিয়া ভনভনকারী জনমক্ষিকার সমাগম প্রতিক্ষা করিতেছি! ব্যাপার যেখানে এইরূপ, সেখানে কে বিদ্যা কে অবিদ্যা তাহা চিনিতে পারা সুকঠিন। আদিম যুগ নিঃস্বার্থ ভাবে ভালোয় ভালোয় কাটিয়া গিয়া যখন মধ্যম যুগ উপস্থিত হইল, তখন পূর্ব্বতন কালে যাঁহারা লোক-হিতকর নিষ্কাম যজ্ঞের নির্ব্বাহ-কার্য্যে বিশিষ্টরূপ নিপুণতা লাভ করিয়াছিলেন, তাঁহাদের সন্তান সন্ততিরা অর্থের প্রয়াসী হইয়া রাজা-রাজড়াদিগকে নানা প্রকার লোভ দেখাইতে আরম্ভ করিলেন—

যজ্ঞ করিলে পুত্র লাভ হইবে, রাজ্য-লাভ হইবে, স্বর্গ লাভ হইবে, এইরূপ করিয়া ক্রমাগত কাণে মন্ত্র দিতে আরম্ভ করিলেন। যে নৈপুণ্য আদিমযুগে মঙ্গলের পরম আত্মীয় ছিল, সেই নৈপুণ্য মধ্যম যুগে স্বার্থপরতার সঙ্গে হরিহরাত্মা হইয়া মঙ্গলের বিরোধী পক্ষ অবলম্বন করিল—দক্ষ শিবের বিরোধী পক্ষ অবলম্বন করিলেন; শিব-নিন্দা আরম্ভ করিলেন। ইহাতে আর কত ভাল হইবে? সাত্ত্বিকা সতী স্বার্থপরতা-দূষিত লোকালয় হইতে অন্তর্দ্ধান করিয়া নিঃস্বার্থ সরল-প্রকৃতি কিরাতাদি পার্ব্বত্য জাতির মধ্যে গিয়া পার্ব্বতী হইলেন; এবং কৈলাসের বুড়া শিবকে অর্থাৎ নেপালাদি পার্ব্বত্য প্রদেশের আদি-বন্ধুকে পতিত্বে বরণ করিয়া এবং তাহারপরে তাঁহাকে তপস্যায় তুষ্ট করিয়া, তাঁহার সহিত বিবাহ সূত্রে গ্রথিত হইলেন অর্থাৎ নেপালাদি পার্ব্বত্য-প্রদেশের বৌদ্ধ-বিদ্যা হইলেন।

সতীর তো এইরূপে জন্মান্তরে পতি-লাভ হইল;—এ দিকে শিবের অনুচরেরা—গণেরা—ক্রোধোন্মত্ত হইয়া যজ্ঞভঙ্গে প্রবৃত্ত হইল। শিবের গণ বলিতে যদিচ ভূত প্রেত বুঝায়,কিন্তু গণ শব্দের মৌলিক অর্থ হ'চ্চে—ইংরাজিতে যাহাকে বলে Mob অর্থাৎ Common people রাজা-রাজড়া'রা যখন মহা আড়ম্বরের সহিত যজ্ঞ' অনুষ্ঠান করিতেন তখন তাঁহাদের হইত প্রভূত যশস্ফূর্ত্তি, ব্রাহ্মণদিগের হইত প্রভূত উদরপূর্ত্তি; গণেদের হইত অস্থিচর্ম্মসার কঙ্কালমূর্ত্তি। গণ-শব্দের তাত্ত্বিক অর্থ ভূত প্রেত,—তা তো হইবেই! যজ্ঞাদি কার্য্যের সাহায্যের জন্য গণেদের নিকট হইতে যখন প্রচুর পরিমাণে অর্থ শোষিত হইতে থাকে, তখন অন্নাভাবে তাহাদের মূর্ত্তি যেরূপ হয়, আর অত্যাচার সহ্য করিতে না পারিয়া তাহারা খেপিয়া উঠিলে তাহাদের কার্য্য যেরূপ হয়, তাহা দেখিলে তাহাদিগকে ভূত প্রেত না বলিয়া আর কি বলা যাইতে পারে? গণেদের এইরূপ দুর্দ্দশা দেখিয়া বুদ্ধদেবের প্রাণ সর্ব্বদাই কাঁদিত। আদিবুদ্ধ তাই গণেদের মা বাপ, আর গণেরাও তাঁহার ভক্ত অনুচর; তার সাক্ষী—চড়ক পূজার বুড়া শিব ( অর্থাৎ আদিবুদ্ধ ) হাড়ি ডোম প্রভৃতি নিম্নশ্রেণীর লোকদিগের বিশিষ্টরূপ কুলদেবতা।

বুদ্ধদেব নিজে যদিচ শান্তিরই উপদেষ্টা ছিলেন, কিন্তু তাঁহার স্বর্গারোহণের পরে যখন তাঁহার প্রবর্ত্তিত ধর্ম্ম বন্যার জলের ন্যায় হু হু করিয়া সমস্ত ভারতবর্ষময় পরিব্যাপ্ত হইয়াছিল, তখন যে তাহা বিনা উপদ্রবে সহজে হইতে পারিয়াছিল এরূপ বোধ হয় না। ইংরাজিতে যাহাকে বলে Mob তাহারা ভূত প্রেতের অধম; তাহারা একবার ক্ষেপিলে রক্ষা নাই ;—তখন তাহারা ক্ষিপ্ত হস্তীর ন্যায় উচ্ছৃঙ্খল হইয়া মাহুতকেও মানেনা, আরোহীকেও মানেনা; তখন তাহারা যাহা সম্মুখে পায় তাহাই পদতলে দলন করে। এই প্রকার ক্ষিপ্ত হস্তীগণের যূথপতি হচ্চেন গণপতি গজানন। তিনি আর কেহ ন'ন—Napoleon বা Cromwell। তাঁহার শুঁড়ের এক টোকায় বহুকালের পুরাতন সামাজিক প্রতিষ্ঠাস্তম্ভ ভাঙিয়া চুরমার হইয়া যায়। গণদিগকে খেপাইয়া তুলিবার কর্ত্তা হ'চ্চেন বীরভদ্র—কিনা ভদ্রগোচের বীর। গণপতি Military বীর; বীরভদ্র Civil বীর। গণপতি Cormwell বীরভদ্র Hamden। ফলে, বুদ্ধদেবের তিরোধানের অনতিপরে গণেরা অর্থাৎ গুণ্ডারা বৌদ্ধ সম্প্রদায়ের কোনো বীরভদ্র কর্তৃক উত্তেজিত হইয়া অনেকানেক যজ্ঞ বিনষ্ট না করিয়া তাহারা যে হাত পা গুটাইয়া চুপ করিয়া বসিয়াছিল, তাহার সম্ভাবনা অতি অল্প।

যজ্ঞের মধ্য হইতে যখন সতী অর্থাৎ সদ্বিদ্যা অন্তর্দ্ধান করিলেন তখন যজ্ঞের ভিতরে আর কোনো পদার্থ রহিল না; তখন যজ্ঞ ফল-কামনা-দূষিত কাম্য কর্ম্ম হইয়া উঠিল; কাজেই, তখন দক্ষের স্কন্ধে কামের বা বিষয় কামনার সাঙ্কেতিক চিহ্ন গজাইয়া উঠিল—ছাগমুণ্ড গজাইয়া উঠিল।

সাংখ্যদর্শন যেমন ছদ্মবেশী বৌদ্ধদর্শন, বুড়া শিবও তেমনই ছদ্মবেশী আদি-বুদ্ধ। আদি বুদ্ধের হস্তে বজ্র রহিয়াছে কিন্তু শিবের হস্তে বজ্র নাই;—বজ্র যেমন নাই— তেমনি ত্রিশূল রহিয়াছে। আদি বুদ্ধের গলায় পৈতা নাই, কিন্তু শিবের গলায় পৈতা রহিয়াছে। ইহারই নাম ছদ্মবেশ। ব্রহ্মার গলায় বরং পৈতা দিলে শোভা পায়, কেন না ব্রহ্মার চারি মুখ চারি বেদের এবং ব্রহ্মণ্য-দেবের মূল উৎস; কিন্তু যিনি ব্রাহ্মণোচিত শুদ্ধাচারের কোন ধারই ধারেন না, যাঁহার কণ্ঠে ঝুলাইয়া দিবার জন্য সর্পের অভাব নাই, তাঁহার গলায় যে, পৈতা ঝুলাইয়া দেওয়া হইল; ব্রহ্মার গলায় না, বিষ্ণুর গলায় না—বাছিয়া বাছিয়া শিবের গলায় যে পৈতা ঝুলাইয়া দেওয়া হইল, এ রহস্যটির ভিতরে অবশ্যই কোনো দুরভিসন্ধি আছে। দুইটি দুরভিসন্ধি আমরা খুঁজিয়া পাইয়াছি। প্রথম দুরভিসন্ধি এই যে, যিনি বৌদ্ধদিগের বজ্রপাণি আদিবুদ্ধ, তিনিই যে, ব্রাহ্মণদিগের উপাস্য দেবতা শূলপাণি মহাদেব, এটা যেন কেহ জানিতে না পাবে। আর কিছু না—খ্রীষ্টান পাদ্রী যেমন দীক্ষিত ব্যক্তির মাথায় জল ছিটাইয়া দিয়া তাহাকে দলে টানিয়া ল'ন, সেইরূপ ব্রাহ্মণেরা আদি বুদ্ধের গলায় একটা যজ্ঞোপবীতের ফাঁস নিক্ষেপ করিয়া তাঁহাকে আপনাদের দলে টানিয়া লইলেন। দ্বিতীয় দুরভিসন্ধি এই যে, ব্রহ্মাকে কমাইয়া শিবকে বাড়াইতে হইবে। ব্রহ্মাই চারি বেদের এবং ব্রহ্মণ্যদেবের আদিম প্রতিষ্ঠাতা, অথচ তাঁহারা গলায় পৈতা না দিয়া শিবের গলায় পৈতা দেওয়াতে, ভাবে গতিকে ব্রহ্মাকে পদচ্যুত করিয়া শিবকে তাঁহার স্থলাভিষিক্ত করা হইল। শিব তো মৃত্যুর অধিষ্ঠাত্রী দেবতা আছেনই, কিন্তু তাহা ছাড়া তিনি যে মৃত্যুঞ্জয়, অর্থাৎ মৃত্যুকে জয় করিয়া নতুন জীবন আনিয়া দিবার কর্তা—এই বৃত্তান্তটি তাঁহার ললাটে অর্দ্ধচন্দ্রাকারে লেখা রহিয়াছে। অর্দ্ধচন্দ্র এক প্রকার শাঁকের করাত, তাহাতে জন্মও, বুঝায়, মৃত্যুও বুঝায়, সৃষ্টিও বুঝায়, প্রলয়ও বুঝায়, ক্ষয়ও বুঝায়, বৃদ্ধিও বুঝায়। কেন না, কৃষ্ণপক্ষের অর্দ্ধচন্দ্র যেমন কলাক্ষয়ের পরিজ্ঞাপক, শুক্ল পক্ষের অর্দ্ধচন্দ্র তেমনি কলা বৃদ্ধির পরিজ্ঞাপক। প্রকৃত কথা এই যে, জন্ম এবং মৃত্যু একেরই এ-পিঠ ও-পিঠ। মৃত্যু-শয্যাশায়ী ব্যক্তির আত্মা যখন ব্রহ্মরন্ধ্র ভেদ করিয়া পরলোকে উত্থান করে, তখন তাহাও এক প্রকার জন্ম। এটা যখন সুনিশ্চিত যে, ঐহিক মৃত্যুর সঙ্গে সঙ্গেই পারত্রিক জন্ম লাগিয়া আছে, তখন তাহা হইতেই আসিতেছে যে, যিনি মৃত্যুর অধিষ্ঠাত্রী দেবতা, তিনিই জন্মের অধিষ্ঠাত্রী দেবতা। মৃত্যুঞ্জয় শিব জন্ম এবং মৃত্যু দুয়েরই অধিষ্ঠাত্রী দেবতা, কাজেই শিবের ভিতরে ব্রহ্মা প্রকারান্তরে সম্বদ্ধ রহিয়াছেন। শিব ব্রহ্মাকে এইরূপ গিলিয়া বসা'তে পুরাণাদিতে ব্রহ্মার পূজার জন্য কোনো স্বতন্ত্র ব্যবস্থা নাই। গৃহস্থের বধূ পুত্র কামনা করিয়া শিব পূজা করে—ব্রহ্মা পূজা করে না; ব্রহ্মাই প্রজাপতি অর্থাৎ সন্তান-সন্ততির প্রবাহ কর্ত্তা। ফলে, শিবের সাঙ্কেতিক স্রষ্টা-মূর্ত্তি তাঁহার ললাটের ক্ষয় বৃদ্ধিশীল অর্দ্ধচন্দ্র, এবং তাঁহার কণ্ঠের প্রলয়-মূর্ত্তি নাগোপবীত, উভয়ে মিলিয়া এই সংবাদটি জগতে ঘোষণা করিতেছে যে, এখন হইতে প্রলয়কার্য্য এবং সৃষ্টিকার্য্য দুইই শিব একাকী নির্ব্বাহ করিবেন—ব্রহ্মাকে সৃষ্টিকার্য্য হইতে অবসর দেওয়া হইল। কিন্তু ব্রহ্মা চারিমুখ দিয়া চারি বেদ উৎসারণ করিয়াছেন; —শিবেরও তো সেইরূপ একটা কিছু করা চাই; তা তিনি করিতে ত্রুটি করেন নাই। ব্রহ্মা যেমন বেদের আদি গুরু শিব তেমনি তন্ত্রের আদি গুরু।

মহামহোপাধ্যায় শ্রীযুক্ত হরপ্রসাদ শাস্ত্রীর মুখে আমি শুনিয়াছি যে, তিনি নেপালে অবস্থিতি কালে পুরাতন পুঁথি অন্বেষণ করিতে করিতে কয়েকখানি বৌদ্ধ তন্ত্রের সাক্ষাৎকার প্রাপ্ত হইয়াছিলেন। সেই সকল বৌদ্ধতন্ত্রের সহিত শিবোক্ত তন্ত্রের ভিন্ন প্রভেদ দেখিলেন কেবল

এই যে, শেষোক্ত তন্ত্রের যেস্থানে "শিব বলিতেছেন" বলিয়া কথা আরম্ভ করা হইয়া থাকে, বৌদ্ধতন্ত্রের সেই স্থানে শিবের পরিবর্তে বুদ্ধের নাম লিখিত রহিয়াছে। অবেই হইতেছে যে, শিবের তত্ত্বও যা, বুদ্ধের তত্ত্বও তাই—একেবারেই এপিঠ ওপিঠ। তা ছাড়া, বৌদ্ধশাস্ত্রের সাঙ্কেতিক আঁক-জোঁকের সহিত তন্ত্র-শাস্ত্রের সাঙ্কেতিক আঁক-জোঁকের এত পুঙ্খানুপুঙ্খরূপ মিল রহিয়াছে যে, দুইকে পরস্পরের সহিত জোড়া দিয়া মিলাইয়া দেখিলে দুয়ের অভিন্নতা বিষয়ে কাহারো মনে তিলমাত্রও সংশয় থাকিতে পারে না।

বৌদ্ধধর্ম্মের গণ্ডীর ভিতরে কেমন করিয়া কি সূত্রে বিকট এবং বীভৎস তান্ত্রিক ক্রিয়াকাণ্ড প্রবেশ লাভ করিতে পারিল—ইতিহাস সে বিষয়ে স্পষ্ট কোনো কথা বলে না; না বলুক—আমরা যুক্তির সাহায্যে ভাবিয়া দেখিলে তৎসম্বন্ধীয় প্রকৃত বিবরণের কতকটা আভাস পাইতে পারি। এ সম্বন্ধে আমরা যেরূপ যুক্তি অবলম্বন করিয়া যেরূপ সিদ্ধান্তে উপনীত হইয়াছি তাহা আনুপূর্ব্বিক প্রদর্শন করিতেছি, প্রণিধান করুন;—

বৌদ্ধধর্ম্ম ভজনের প্রতি একেবারেই পরাঙ্মুখ— বৌদ্ধধর্ম্ম চা'ন সাধন। বৌদ্ধধর্মের উপদেশ এই যে, আত্মপ্রভাব দ্বারা ইন্দ্রিয়গণকে জয় করিয়া অন্তঃকরণকে দ্বেষহিংসা কাম-ক্রোধ ভয় লোভ মদ মাৎসর্য্য হইতে বিনির্ম্মুক্ত কর—তাহা হইলেই সিদ্ধিলাভ হইবে। কিন্তু আন্তরিক রিপুগণের উপরে প্রকৃষ্টরূপে জয় লাভ করিতে হইলে তাহাদিগকে সম্মুখ যুদ্ধে আহ্বান করা চাই। কালিদাস বলিয়াছেন "বিকারহেতৌ সতি বিক্রিয়ন্তে যেষাং ন চেতাংসি তএব ধীরাঃ" বিকারের হেতু উপস্থিত থাকিলেও যাঁহাদের মন বিচলিত না হয় তাঁহারাই ধীর। এইরূপ বিবেচনায়, বৌদ্ধ সন্ন্যাসীদিগের মধ্যে যাঁহারা বিশিষ্টরূপ সিদ্ধি-কামী ছিলেন তাঁহারা বিকারের হেতু সম্মুখে আনয়ন করিয়া—কামের উত্তেজক সুন্দরী স্ত্রী, লোভের উত্তেজক মদ মাংস, দ্বেষের উত্তেজক মৃত দেহ এবং কঙ্কালাদি, ভয়ের উত্তেজক নিশীথের শ্মশান, এই সকল উপদ্রব ইচ্ছা পূর্ব্বক যাচিয়া আনিয়া—মনের উপরে আত্যন্তিক জয়লাভের অভিপ্রায়ে রিপুগণের সহিত সংগ্রামে প্রবৃত্ত হইলেন। এটা তাঁহারা বুঝিলেন না যে, কেবল মাত্র আত্মপ্রভাবের কঠোরতার ভর করিয়া একপে রিপুজয় করিতে যাওয়াই ভুল। পর্ব্বতে আরোহণ করিব অথচ এক পায়ে চলিব—ইহা হইতে পারে না! দুই পায়ে চলা চাই। ঈশ্বরারাধনা দ্বারা চিত্তের ভাবগতি এবং লক্ষ্য উপরের দিকে ফিরাইয়া দেওয়া চাই, আর সেই সঙ্গে আত্মপ্রভাব-রূপী প্রহরীকে দিয়া নিচের প্রবৃত্তি সকল প্রতিরোধ করা চাই; এই দুই উপায় এক সঙ্গে অবলম্বন করিয়া সাধুসেবিত পথে বিনীত ভাবে চলিতে থাকিলে তবেই রিপুগণের উপরে সাধকের ক্রমে ক্রমে বশীকার জন্মিতে পারে। অতএব শুধু কেবল আত্মপ্রভাবের কঠোরতা বলে সম্মুখ যুদ্ধে রিপুজয় করিতে গিয়া সাধক যে, পরাভূত হইবেন, ইহা কিছুই আশ্চর্য্যের বিষয় নহে। ঘটিলও তাই। বৌদ্ধগণের মধ্যে দুই চারি জন সেয়ানা লোক রণে ভঙ্গ দিয়া পলায়ন করিলেন। অবশিষ্ট ব্যক্তিরা রণে পরাজিত হইয়া রিপুগণের এরূপ পদানত দাস হইয়া পড়িলেন যে, তাঁহারা আর সাধু-সজ্জনের সহবাসের উপযুক্ত রহিলেন না; কাজেই তখন তাঁহাদের সাম্প্রদায়িক ভ্রাতারা তাঁহাদিগকে দল হইতে বাহির করিয়া দিতে বাধ্য হইলেন। এইরূপে যখন তাঁহারা বহিষ্কৃত হইলেন, তখন তাঁহারা বহিষ্কর্ত্তাদিগের সহিত প্রতিদ্বন্দ্বিতা করিয়া আপনাদের মধ্যে গোপনে নূতনতর এক প্রকার সাধন প্রণালী উদ্ভাবন করিলেন, এবং তাহার নাম দিলেন—তন্ত্র। তন্ত্র আর কিছুই না—যথেচ্ছাচারিতার বলে কৃত্রিম সিদ্ধি উপার্জ্জনের প্রণালী। যাঁহারা এইরূপ স্বল্প মূল্যে তপঃসিদ্ধি উপার্জ্জন করিবার নূতন ফন্দী বাহির করিলেন, তাঁহারা আপনাদের দুর্ব্বলতার দায় কলিকালের স্কন্ধে চাপাইয়া দিয়া বলিতে

লাগিলেন যে, "সত্য-যুগের ঋষি তপস্বীরা শমদমাদি কঠোর তপঃসাধন দ্বারা রিপুজয় করিতেন বলিয়া তাঁহাদের দেখা-দেখি কলিকালে যাঁহারা সেইরূপ করিতে যা'ন—পরাজয় এবং পতন তাঁহাদের ললাটে লেখা রহিয়াছে; আর, তাহা না করিয়া যাঁহারা রিপুগণের সম্মুখ হইতে ভয়ে পলাইয়া গিয়া নিবৃত্তি মার্গ অবলম্বন করেন, তাঁহাদের কথা ছাড়িয়া দেও, তাঁহারা অধম কাপুরুষ—তাঁহারা পশ্বাচারী! আমরা বীরাচারী! আমরা প্রবৃত্তি-মার্গ অবলম্বন করিয়া রিপুদমন করিব! আমরা সমস্ত কামনার বিষয়—পঞ্চ মকার—অতিমাত্র উপভোগ করিয়া তাহাদের প্রতি মনের বিতৃষ্ণা জন্মাইব; তাহা হইলে রিপুগণ আপনাআপনি পরাভূত হইয়া যাইবে!" দিব্য সহজ উপায়! এটা বুঝিলেন না যে, 'ন জাতু কামঃ কামানামুপভোগেন সাম্যতি। হবিষা কৃষ্ণবর্ত্মেব ভূয় এ বাভিবর্দ্ধতে।।" কামনা সকল কদাপি উপভোগ-দ্বারা নিবৃত্তি মানে না, প্রত্যুত ঘৃত-প্রাপ্ত বহ্নির ন্যায় ক্রমশই বর্দ্ধিত হইতে থাকে। তাঁহারা করিলেন যে এক অদ্ভুত কীর্ত্তি তাহা আর বলিবার নহে! তাঁহারা মোহকে রীতিমত পূজার্চ্চনা করিয়া ডাকিয়া আনিয়া তাহাকে করিলেন— নৌকার মাঝি; আর, দুর্ব্বুদ্ধির দলবল যুটাইয়া আনিয়া তাহাদিগকে করিলেন নৌকার দাঁড়ি ; আর, মনে করিলেন যে, "মাঝি পাইয়াছি, দাঁড়ি পাইয়াছি, তবে আর ভাবনা কি? এক্ষণে আমরা সংসার-পারাবার হেলায় তরিয়া যাইব!" এইরূপ ভাবিয়া তাঁহারা প্রবৃত্তির প্রবল স্রোতে নৌকা ভাসাইয়া দিলেন; আর, ফলও পাইলেন তেমনি! কিয়ং পথ অগ্রসর হইতে না হইতেই তাঁহারা ভৈরবী চক্রের পৈশাচিক আবর্ত্তে নৌকা ডুবি করিয়া পাতাল যে কতদূর তাহার অপরোক্ষ জ্ঞান লাভ করিলেন।

এই সকল ব্যাপারের আদি অন্ত মধ্য ঠাহরিয়া দেখিয়া আমরা তিনটি নূতন সিদ্ধান্তে উপনীত হইয়াছি। সে তিনটি সিদ্ধান্ত এই :—

(১) তন্ত্র শাস্ত্র বৌদ্ধ শাস্ত্রের একটা ভ্রষ্ট উপশাখা।

(২) বহিষ্কৃত বৌদ্ধ তপস্বীরা বহিষ্কর্ত্তাদিগের প্রতি প্রতিদ্বন্দ্বিতা করিয়া তন্ত্র-শাস্ত্র উদ্ভাবন করিয়াছিলেন। তাহার কিয়ং পরে বৌদ্ধ ধর্ম্মের বিপক্ষ দল যখন ঐ পতিত বৌদ্ধ সন্ন্যাসীকে ক্রোড় পাতিয়া আলিঙ্গন করিলেন, তখন সেই পতিকে তন্ত্রশাস্ত্র পুরাণাদির ন্যায় ব্রাহ্মণাশাস্ত্রের একটা অঙ্গের মধ্যে পরিণত হইল।

(৩) কালী দুর্গা প্রভৃতি তন্ত্রের উপাস্য দেবতা সাংখ্যের মতানুযায়ী নিরীশ্বরা প্রকৃতির রূপক রচনা। সেশ্বরা না বলিয়া নিরীশ্বরা প্রকৃতি বলিতেছি কেন—তাহার কারণ আছে;— তাহার কারণ চারিটি : —

প্রথম কারণ এই যে, ভগবতী মহাদেবের সহিত কন্দল করিয়া বাহির হইয়া গিয়া নানা মূর্ত্তিতে নানা স্থানের লোকেদের নিকট হইতে পূজা গ্রহণ করিয়া আসিতেছেন। অতএব পূজা-গ্রহণের সময় তিনি মহেশ্বর হইতে পৃথক্‌ভূতা। দ্বিতীয় কারণ এই যে, কালীঘাট প্রভৃতি পীঠস্থানে লোকে যাঁহারা প্রতিমা পূজা করে তিনি দেবীর মৃত শরীরের খণ্ডাংশ। তবেই হইতেছে যে, তিনি আত্মা হইতে পৃথক্‌ভূতা মৃতা প্রকৃতি বা জড়-প্রকৃতি। তৃতীয় কারণ এই যে, বিষ্ণুর উপাসক এবং লক্ষ্মীর উপাসক বলিয়া দুই পৃথক্ ধর্ম্ম-সম্প্রদায় আমাদের দেশে নাই ; কিন্তু শিবের উপাসক শৈব, এবং শক্তির উপাসক শাক্ত এই দুই সম্প্রদায় পরস্পর হইতে বিচ্ছিন্ন। শিব এবং শক্তি, এই দুই উপাস্য দেবতা যদি পরস্পর হইতে পৃথক্ না হইতেন, তবে শৈব এবং শাক্ত এই দুই উপাসক সম্প্রদায় পরস্পর হইতে পৃথক্ হইতে পারিত না। চতুর্থ কারণ এই যে, শিব প্রকৃতির স্বামী, সুতরাং প্রকৃতি শিবের আজ্ঞাধীনা,

এই জন্য যাঁহারা ইন্দ্রিয় সংযম করিয়া প্রকৃতিকে বশে আনিতে ইচ্ছা করেন—শিব বিশিষ্টরূপে তাঁহাদেরই ইষ্টদেবতা; মৃত্যুঞ্জয় শিব সংযমী উদাসীনদিগেরই ইষ্টদেবতা। কিন্তু তান্ত্রিকেরা সংযমের প্রতি নিতান্তই পরাঙ্মুখ—তাঁহারা যথেচ্ছাচার-ব্রতেই দীক্ষিত। তাঁহারা প্রকৃতি বশীভূত করিতে প্রয়াস পা'ন না—তাঁহারা প্রকৃতির সেবাতেই অহোরাত্র নিযুক্ত থাকেন। এইজন্য শাক্তদিগের উপাস্য দেবতা যিনি শব-শিবের বক্ষের উপরে নৃত্য করেন তিনি শিবাশিব জ্ঞান-শূন্যা প্রকৃতি—তিনি নিরীশ্বরা প্রকৃতি, ইহাতে আর ভুল নাই।

প্রকৃত কথা এই যে, শাক্তধর্ম্ম এবং শৈবধর্ম্ম বৌদ্ধধর্ম্মের এক প্রকার রাজসিক তামসিক অপভ্রংশ। তার সাক্ষী—

(১) বৌদ্ধ ধর্ম্মের ঈশ্বরবিহীন জগৎ (২) সাংখ্যদর্শনের ঈশ্বরহীনা প্রকৃতি (৩) শাক্তধর্ম্মের দিগ্বসনা শূন্য কালী, এ তিনটিকে বাম পার্শ্বে রাখা হো'ক; আর, (১) বৌদ্ধধর্ম্মের নির্ব্বাণ-প্রাপ্ত পুরুষ (২) বেদান্তদর্শনের তুরীয় অবস্থাপন্ন পুরুষ (৩) শৈবধর্ম্মের উদাসীন ভোলা মহেশ্বর, এ তিনটিকে পার্শ্বে রাখা হো'ক্। এখন,—বাম পার্শ্বের তিনটিকেই দেখি, আর, দক্ষিণ পার্শ্বের তিনটিকেই দেখি, যে পার্শ্বের তিনটিকেই দেখি না কেন, দেখিলেই মনে হয়—যেন উহা একই শ্লোকের তিনটি ঈষৎ বিভিন্ন পাঠান্তর, অথবা একই আদর্শ লিপির তিনটি ঈষৎ বিভিন্ন প্রতিলিপি। তা ছাড়া— এটা যদি সত্য হয় যে, দর্শন, পুরাণ উপপুরাণ এবং তন্ত্র বৌদ্ধধর্ম্মের পরবর্ত্তি-কালের সৃষ্টি, তাহা হইলে অগত্যা এইরূপ দাঁড়ায় যে, তিনের প্রথমটিই (অর্থাৎ বৌদ্ধধর্মের বচনটিই) মূল শ্লোকের অথবা আদর্শ-লিপির পদবীতে অধিকার পাইতে পারে; অপর দুইটি তাহার পাঠান্তর অথবা প্রতিলিপি ভিন্ন আর কিছুই হইতে পারে না।

শৈবধর্ম্ম এবং শাক্তধর্ম্ম পরস্পরের সহোদর ভ্রাতা; অথচ দুই ভ্রাতার স্বভাব-চরিত্র এত বিভিন্ন এত বিভিন্ন যে, দোঁহার মধ্যে পৃথিবীর এ মুড়া ও মুড়া ব্যবধান। তার সাক্ষী—

কালী মায়ের প্রিয় পানীয় হ'চ্চে সুরা; মহাদেবের প্রিয় পানীয় হ'চ্চে ভাঙ। কালী মা রণোন্মত্তা এবং তাঁহার চক্ষু জবা-ফুলের ন্যায় রক্তবর্ণ; মহাদেব বোম্‌ভোলা এবং তাঁহার চক্ষু ঢুল ঢুল। শাক্তধর্ম্ম উন্মত্ততাপ্রিয়, শৈবধর্ম্ম নিশ্চেষ্টতাপ্রিয়। শাক্তধর্ম্ম রজোগুণ প্রধান, শৈবধর্ম্ম তমোগুণ প্রধান।

পক্ষান্তরে, বৈষ্ণবধর্ম্ম শাক্তধর্ম্মের ন্যায় রজোগুণ প্রধানও নহে, শৈবধর্মের ন্যায় তমোগুণ-প্রধানও নহে, —বৈষ্ণবধর্ম্ম বিশিষ্টরূপে সত্ত্বগুণ প্রধান। বৌদ্ধধর্ম্মের নির্ম্মলতম সাত্ত্বিক অংশ—অহিংসা দয়া প্রেম ভক্তি শুদ্ধাচার বিনয় নম্রতা—সমুদয়ই বৈষ্ণবধর্ম্মে প্রবেশ করিয়াছে। বৈষ্ণব ধর্ম্মের সবই ভাল—কেবল একটি দোষ; সেটি হ'চ্চে ভক্তি হইতে জ্ঞানের বহিষ্করণ। জ্ঞানবর্জ্জিত ভক্তির আরেক নাম অন্ধভক্তি। তাহাকে অন্ধ ভক্তি না বলিয়া আর কি বলা যাইতে পারে, যাহার চক্ষে বেদোপনিষদের শুদ্ধ বুদ্ধ মুক্ত হরি, বৃন্দাবনের শ্যাম হরি এবং নবদ্বীপের গৌর হরি, একই অভিন্ন পুরুষ!

বৌদ্ধধর্ম্মের সহিত বৈষ্ণব ধর্ম্মের এ দিকে যেমন ঐক্য দেখিতে পাওয়া গেল, আর এক দিকে তেমনি প্রতিদ্বন্দ্বিতা খুবই দেখিতে পাওয়া যায়। প্রকৃত-পক্ষে বৌদ্ধধর্ম্ম, সাধনেরই ধর্ম্ম; তাহাতে ভজনের কোনো প্রকার বিধি ব্যবস্থা নাই। পরবর্ত্তী বৌদ্ধেরা যখন সাধন এবং ভজন দুয়ের মাঝামাঝি একটা ধাপে পৌঁছিলেন, তখন তাঁহারা বুদ্ধকেই সাধনের দেবতা করিয়া— আদি বুদ্ধ করিয়া—গড়িয়া লইলেন; আর, যোগী-তপস্বীরা তাঁহাকেই শিব করিয়া গড়িয়া লইলেন। বৈষ্ণবেরা ভজনের দেবতা চাহিলেন;— বৌদ্ধশাস্ত্র তাহা তাঁহাদিগকে দিতে পারিল না। বৈষ্ণবেরা দেখিলেন যে, বৌদ্ধেরা আদি বুদ্ধকে বজ্রধর নাম দিয়া ইন্দ্রের সিংহাসনে

বসাইয়াছে; ইহা দেখিয়া তাঁহারা শ্রীকৃষ্ণকে উপেন্দ্র নাম দিয়া ইন্দ্র অপেক্ষাও বড় দেবতা করিয়া গড়িয়া লইলেন। বিষ্ণুর যতগুলি অবতার কল্পিত হইয়াছে তাহার মধ্যে শ্রীকৃষ্ণই সর্ব্বপ্রধান—বিশেষতঃ আমাদের এই বঙ্গদেশে। অবতারবাদের গোড়ার কথা আমার বুদ্ধিতে যাহা যুক্তিসঙ্গত বলিয়া মনে হয় তাহা এই;—

বুদ্ধদেবের তিরোধানের কিয়ৎ শতাব্দী পরে যখন বৌদ্ধেরা ইন্দ্র চন্দ্র বায়ু বরুণ প্রভৃতি বৈদিক দেবতাগণকে বিদূরিত করিয়া ইন্দ্রের পরিত্যক্ত সিংহাসন বজ্রধর আদি বুদ্ধকে দিয়া অধিকার করাইল, তখন ব্রাহ্মণেরা দেখিলেন "সর্ব্বনাশ! এইরূপ করিয়া যদি বৌদ্ধেরা নিজ সম্প্রদায়ের অবতারগণকে দিয়া ইন্দ্রাদি বৈদিক দেবতাগণের পরিত্যক্ত সিংহাসন দখল করাইয়া লইতে থাকে, তাহা হইলে যাগ যজ্ঞের একটু আধটু গলি ঘুচি ফাঁক যাহা এখনো পর্য্যন্ত টেঁকিয়া আছে, তাহাও জন্মের মত অবরুদ্ধ হইয়া যাইবে।" এই সময়ে তাই পুরাবৃত্ত এবং জনশ্রুতির বিস্তীর্ণ রাজ্যের মধ্যে বুদ্ধের যশোভানুকে রাহুগ্রস্ত করিতে পারে এরূপ অসামান্য প্রভাবশালী মহাপুরুষদিগের খোঁজ পড়িল। ব্রাহ্মণেরা ইংরাজি প্রবাদানুযায়ী এক বাণে দুই পক্ষী বিদ্ধ করিতে কৃত সংকল্প হইলেন; সে দুই পক্ষী হ'চ্চে (১) দ্যুদেবগণেরপরিত্যক্ত সিংহাসনে অবতার প্রতিষ্ঠা এবং (২) ভূদেবগণের পূর্ব্বতন মহিমার মৃত শরীরে প্রাণপ্রতিষ্ঠা। এইরূপ এক উদ্যমে দুই কার্য্য সমাধা করিবার অভিপ্রায়ে তাঁহারা খুব একটি পাকা চাল চালিলেন। করিলেন কী? না পূর্ব্বতন কালে যে তিন অসাধারণ যশস্বী পুরুষ ব্রাহ্মণাধিপত্যের প্রতিষ্ঠা-স্তম্ভ ছিলেন—বাছিয়া বাছিয়া সেই তিন মহাপুরুষকেই অবতারের পদবীতে সমুত্থাপিত করিলেন। সে তিন মহাপুরুষ আর কেহ ন'ন—ব্রাহ্মণাধিপত্যের প্রতিষ্ঠাতা পরশুরাম, ব্রাহ্মণাধিপত্যের মুখোজ্জ্বলকর্ত্তা রাক্ষস নিধনকারী রামচন্দ্র এবং ব্রাহ্মণাধিপত্যের মুখোজ্জ্বলহে কর্ত্তা ভৃগুপদ চিহ্নধারী শ্রীকৃষ্ণ। আর, ঐ তিন মনুষ্যাবতারের মধ্যে শ্রীকৃষ্ণের প্রাদুর্ভাবকাল আলোচ্যমান সময়ের অপেক্ষাকৃত নিকটবর্ত্তী বলিয়া সেই সময় হইতে এ কাল পর্য্যন্ত তাঁহার প্রভাবমাহাত্ম্য সর্ব্বাপেক্ষা প্রবল পরাক্রমে লোকের মন অধিকার করিয়া আসিতেছে।

পুরাণের মতানুসারে মহাদেবের মাথা হইতে যেমন ভাগীরথী উথলিয়া উঠিতেছে, তেমনি বুদ্ধদেবের তিরোভাবের পরবর্ত্তী কালের বৌদ্ধদিগের মাথা হইতে অবতারবাদ সর্ব্বপ্রথমে উথলিয়া উঠিয়াছিল; আর ভগীরথ যেমন ভাগীরথীকে তাঁহার গন্তব্য পথ হইতে ফিরাইয়া আপনার অভিপ্রেত পথে চালাইয়া দিলেন, পুরাণকর্ত্তারা তেমনি অবতার-বাদের প্রবাহ বৌদ্ধধর্ম্মের পথ হইতে ফিরাইয়া ব্রহ্মণ্যধর্ম্মের রাজ্যাভ্যন্তরে চালাইয়া দিলেন। রামচন্দ্র শৌর্য্যবীর্য্য পিতৃভক্তি ঋষিভক্তি এবং সত্য-পরায়ণতার অদ্বিতীয় আদর্শ ছিলেন, আর, শ্রীকৃষ্ণ লোকহিতৈষিতা, বন্ধু প্রীতি, বুদ্ধিচাতুর্য্য, এবং নীতি কৌশলের অদ্বিতীয় আদর্শ ছিলেন—ইহাই রামায়ণ মহাভারতের মুখ্য মন্তব্য কথা; তা বই, তাঁহারা যে ঈশ্বরের অবতার ছিলেন—রামায়ণ মহাভারতের মুখ্য অবয়বের মধ্যে তাহার কোনো স্পষ্ট উল্লেখ কোনো স্থানেই খুঁজিয়া পাওয়া যায় না; তবে, ভূমিকায় এবং আশপাশের দুটি একটি আখ্যায়িকাতে, আর, ধান ভানিতে শিবের গীত রকমের গোটাকত খাপছাড়া শ্লোকে, অবতার-বাদের ছিটা ফোঁটা একটু আধটু যাহা পাওয়া যায়, তাহা প্রক্ষিপ্তের কোঠায় স্থান পাইবার যোগ্য। দেখিতে দেখিতে পুঁথি বাড়িয়া উঠিল মন্দ না! ইহার উপরে ইতিহাস চর্ব্বিতচর্ব্বণ করিয়া আর অধিক পুঁথি বাড়ানো আমি কিছুতেই শ্রেয় বিবেচনা করি না—নহিলে আমি দেখাইতে পারিতাম যে, রামচন্দ্র এবং শ্রীকৃষ্ণকে বিশিষ্টরূপ অবতার করিয়া গড়িয়া তুলিবার চেষ্টা পরবর্ত্তী কালের উপপুরাণ-কর্ত্তাদিগের বৌদ্ধ-দমনে আগ্রহাতিশয্যের, এবং তদপেক্ষা আরো আধুনিক বাঙ্গালি এবং

হিন্দুস্থানী গান্ধকারদিগের অসঙ্গত ভক্তির অনিবার্য্য বেগের, অবশ্যম্ভাবী ফল।

বৌদ্ধধর্ম্মের প্রথম প্রাদুর্ভাব-কালে দেবপ্রসাদকে প্রত্যাখ্যান করিয়া আত্মপ্রভাবের উপরে অতিমাত্র ঝোঁক দেওয়া হইল। কিছুকাল পরে তাহার ফল ফলিতে আরম্ভ হইল। মনুষ্যের মহাশ্লেষক সংস্কার যে, ঈশ্বরদত্ত বিশুদ্ধ জ্ঞান, তাহার উপরে লোকের শ্রদ্ধার হ্রাস হইল, আর, সেই সঙ্গে মনুষ্যের হস্ত বিরচিত এবং মনঃকল্পিত কারিকরী'র প্রতি শ্রদ্ধাভক্তির বেশাবেশি হইল। ব্রহ্মাবর্ত্তের আদিম ঋষিরা সাক্ষাৎ পরমাত্মার মহিমাকে আদর্শ করিয়াছিলেন; তাহার পরে সেই পরিষ্কার আদর্শের উপরে কারিকরীর উপর কারিকরী চলিতে থাকিল।

এক একটি ক্ষুদ্র তারকা শত কোটি পৃথিবী অপেক্ষাও বড় —এমন কোটি কোটি ব্রহ্মাণ্ডকে যিনি বিনা রজ্জুতে শূন্যের উপরে দীপমালা করিয়া লট্‌কাইয়া দিয়াছেন; যিনি ক্ষুদ্র বীজ হইতে প্রকাণ্ড বট অশ্বত্থ আবির্ভূত করিতেছেন, যিনি মাতৃগর্ভস্থিত জড়পিণ্ডে প্রাণ সঞ্চার করিতেছেন, প্রাণের অভ্যন্তরে মন নিঃশ্বসিত করিতেছেন, মনের অভ্যন্তরে জ্ঞান-প্রেম-কর্ম্মোদ্যম সমন্বিত আত্মা উদ্দীপন করিতেছেন; তাঁহার অদ্ভুত কৌশল এবং মহীয়সী শক্তির উপরে গোবর্দ্ধন পর্ব্বত কনিষ্ঠাঙ্গুলীতে ধারণ করা প্রভৃতি ভেল্কি বাজি আরোপ করিলে কি তাঁহার অলৌকিক মাহাত্ম্য বাড়ানো হয়? যিনি বিনা চক্ষে ভূত ভবিষ্যৎ বর্ত্তমান দেখিতেছেন—বিনা অবলম্বনে অসীম আকাশ পরিপূর্ণ করিয়া সর্ব্বত্র বিদ্যমান রহিয়াছেন, তাঁহাকে ত্রিনয়ন মূর্ত্তি করিয়া বৃষের উপর বসাইলে লোকের কি তাহাতে ভক্তি আকৃষ্ট হয়? ওরূপ অসঙ্গত নকল দেখিলে লোকের মনে প্রথম প্রথম ভয় ও বিস্ময় আবির্ভূত হয়, আর ক্রমে ভয় ভাঙ্গিয়া গেলে হাস্যরসের আবির্ভাবে ভক্তির জীবন-সংশয় উপস্থিত হয়। আমাদের আদিম পিতৃপুরুষেরা তাঁহাদের প্রাণের উপাস্য দেবতার উপরে ওরূপ কারিকরী খেলিতে যা'ন নাই। তাঁহারা সূর্য্য চন্দ্র গ্রহ নক্ষত্রে, জলে স্থলে অনলে অনিলে, পরমেশ্বরের মহতী শক্তি এবং চিত্ত-চমৎকারী মহিমা যাহা চক্ষের সম্মুখে এবং আত্মার হিরন্ময় কোষে বিরাজমান দেখিতেন, তাহারই দ্বার দিয়া তাঁহার আরাধনা করিতেন, তাঁহারা সমস্ত বিশ্বব্রহ্মাণ্ডে আত্মাতে এবং সূর্য্যমণ্ডলে, অন্তরে এবং বাহিরে, সর্ব্বত্রই পরমাত্মাকে দেদীপ্যমান দেখিয়া গায়ত্রী ধ্যান করিতেন। তাঁহাদের সন্তান হইয়া আমরা কি গায়ত্রী ছাড়িয়া "রজতগিরিনিভং চারুচন্দ্রাবতংসম" ধ্যান করিব? মহাকবি সেক্‌স্‌পিয়র কি বলিতেছেন—শ্রবণ করুন:—

To gild refined gold to paint the lily,
To throw a perfume on the violet,
The smooth the ice, or add another-hue
Unto the rainbow, or with taper-light
To seek the beauteous eye of heaven to garnish
Is wasteful and ridiculous excess.

কাঞ্চনে সোনালি কাজ শ্বেতপদ্মে চুনকাম করা,
গন্ধ ছিটাইয়া দেওয়া বিকসিত গন্ধরাজফুলে,
হিমশিলা পেশল করিতে যাওয়া মাজিয়া ঘসিয়া,
ইন্দ্র-ধনুকের গায়ে নতুন রঞ্জন বিলেপন,
অথবা সুন্দর আঁখি দ্যুলোকের, নব দিবাকর,
মসালের আলো দিয়া ফুটাইয়া তুলিতে প্রয়াস,
অপব্যয়-সার; হেন অত্যাচার, উপহাসাস্পদ।

তেমনি, বিশুদ্ধ জ্ঞানে প্রকাশিত আত্মার অন্তরতম আত্মাতে পরমাত্মাতে, রজত-গিরিসম শরীর এবং চারুচন্দ্রাবিভূষিত ললাট আরোপ করা নিতান্তই উপহাসাস্পদ; ইংরাজীতে যাহাকে বলে Caricature তাহারও অধম!

আমি বাল্যকালে অনেক শুদ্ধাচারী পৌত্তলিক দেখিয়াছি। তাঁহার সকলেই নৈকষ-শ্রেণীর খাঁটি পৌত্তলিক ছিলেন। সপ্তমী অষ্টমী এবং নবমীর দিন তাঁহারা সম্মুখস্থিত প্রতিমাকে জাগ্রত জীবন্ত দেবতা বলিয়া বিশ্বাস করিতেন; এবং মা মা করিয়া তাঁহার চরণতলে সটান লম্বমান হইয়া পড়িয়া ধূলির সহিত মিশাইয়া যাইতেন। বিজয়া দশমীর দিন তাঁহারা আপনাদের চক্ষের ঘনীভূত বাষ্পজলের মধ্য দিয়া মায়ের দীর্ঘ দুটি চক্ষু অশ্রুপূর্ণ এবং শ্রীমুখখানি কাঁদো কাঁদো দেখিতেন। কিন্তু ঊনবিংশ শতাব্দীর সভ্যতার বারি সিঞ্চনে নূতন ধরনের এক প্রকার পৌত্তলিকতা—কাষ্ঠ পৌত্তলিকতা—কোনও কোনও উচ্চ ভূমিতে গজাইয়া উঠিতেছে। সম্মুখস্থিত প্রতিমার দেবীত্বের প্রতি ইঁহাদের ষোলো আনার জায়গায় এক আনা বিশ্বাসও নাই। ইঁহারা বিলক্ষণ জানেন যে বরং অন্ধকে নেত্রবান্ করা যাইতে পারে, তথাপি প্রাণ প্রতিষ্ঠা মন্ত্রের এককথায়ে নির্জীবকে সজীব করা যাইতে পারে না। অধিকন্তু ইঁহাদের মধ্যে যাঁহারা ইংরাজী-সংস্কৃতজ্ঞ পণ্ডিত তাঁহাদের এটা ধ্রুব বিশ্বাস যে প্রতিমা-খানা দেবতাও না কিছুই না, উহা ঐশীশক্তির বা মূল প্রকৃতির রূপক মাত্র। অথচ সম্মুখের প্রতিমা খানি যেন প্রাণ প্রতিষ্ঠার এক ফুঁয়ে সত্য সত্যই জাগ্রত জীবন্ত দেবী হইয়া উঠিয়াছেন, তাহা যেন আর তাহা নাই—তাহা যেন তিনি—এই ঢঙের একটা কৃত্রিম বিশ্বাসের স্তোকবাক্যে তাঁহারা কথঞ্চিৎ প্রকারে মনকে প্রবোধ দিয়া মূর্ত্তি-পূজার নাট্যাভিনয়ে প্রবৃত্ত হ'ন। কিন্তু নাট্যাভিনয়েরও সময় আছে। নাট্যাভিনয় এবং দেবারাধনা দুইই একসঙ্গে চলিতে পারে না। মনে কর দুইজন যাত্রী পরপারে যাইবার জন্য নৌকা আরোহন করিলেন—একজন খাঁটি পৌত্তলিক, আর একজন সখের পৌত্তলিক; আর, মনে কর যেন মাঝ গঙ্গায় যাইতে না যাইতে এমনি এক ভয়ঙ্কর তুফান উঠিল যে, নৌকার নিপুণ মাঝিমাল্লাদিগের মধ্যেও ত্রাহি ত্রাহি শব্দ পড়িয়া গেল। খাঁটি পৌত্তলিক অন্তিমকাল উপস্থিত দেখিয়া উচ্চৈঃস্বরে বলিয়া উঠিল "মা কালী! ক্রোড়ের সন্তানকে চরণে স্থান দান কর!" কিন্তু সকের পৌত্তলিকের মার্জ্জিত জ্ঞানে মা কালী একটা রূপক মাত্র—সাংখ্যদর্শনের প্রকৃতির রূপক। সে রূপক নাট্যাভিনয়-কালে অথবা কাব্য-রসের আস্বাদন-কালে খুবই বলতে লাগে, কিন্তু অন্তিমকাল উপস্থিত দেখিয়া সকের পৌত্তলিক নাট্যাভিনয় ছাড়িয়া অকৃত্রিম ভাবে পরমেশ্বরকে ডাকিতে ইচ্ছুক হইলেন কিন্তু তাহা তাঁহার নিতান্ত অনভ্যস্ত বলিয়া তিনি তাঁহার সে ইচ্ছাকে কার্য্যে পরিণত করিতে পারিলেন না। ভক্ত রামপ্রসাদের ন্যায় যাঁহারা সত্য সত্যই বিশ্বাস করেন যে, জগজ্জননী কৃপাণ খর্পর-ধারিণী নৃমুণ্ডমালিনী চামুণ্ডা দেবী, তাঁহাদের সে ভ্রম ঘুচিয়া গেলেই তাঁহারা ব্রহ্মের উপাসক হন; কিন্তু সেই নৃমুণ্ডমালিনী দেবীকে যাঁহারা রূপক মাত্র জানিয়াও কৃত্রিম ভাবে তাঁহার উপাসনা করেন, তাঁহাদের রোগ ভ্রম নহে—তাঁহাদের রোগ ভণ্ডামী। ইঁহাদের এ রোগের প্রতীকার কেবল এক উপায়ে হইতে পারে; তাহা এই :—অধম শ্রেণীর উকিলেরা যেরূপ মোকদ্দমা সাজায়, আর, সাক্ষীদিগকে যেরূপ গড়িয়া-পিটিয়া প্রস্তুত করে, সেইরূপ সাজানো এবং গড়িয়া পিটিয়া প্রস্তুত করা সত্য হইতে মনের বাগ ফিরাইয়া তাহাকে প্রকৃত সত্যের পথে পরিচালনা করা হো'ক্। আমাদের আত্মা যেমন শরীর পিঞ্জরে অবরুদ্ধ, ঈশ্বরকে সেইরূপ সম্মুখস্থিত প্রতিমার মৃন্ময় শরীরে অবরুদ্ধ মনে করা একে তো নিতান্তই কৃত্রিম কাণ্ড তাহাতে আবার তাহা নিতান্তই অনাবশ্যক। আমার নিজের শরীরে যখন আত্মা রহিয়াছে, আর সেই

আত্মাতে যখন পূর্ণ ব্রহ্ম পরমাত্মা বিরাজমান রহিয়াছেন, তখন সেখানে তাঁহার প্রতি লক্ষ্য না করিয়া আমার কি এত গরজ পড়িয়াছে যে, প্রতিমাতে কৃত্রিমরূপে প্রাণ প্রতিষ্ঠা করিয়া তাহাকে জীবন্ত দেবীরূপে কল্পনা করিব? আমার রত্নাগারে যখন সাঁচা হীরার আঙটি রহিয়াছে, তখন আমার কি এত গরজ পড়িয়াছে যে, আমি একটা ঝুটা হীরার আঙটি ভিক্ষা করিয়া আনিয়া আমার অঙ্গুলীতে পরিধান করিয়া রাজসভায় উপস্থিত হইব? একটা সত্য ঘটনা বলি শ্রবণ করুন্ ঃ—বর্ষাকালে ঝুপ ঝুপ করিয়া বৃষ্টি পড়িতেছে, আর, বৈটকখানার মজলিসে গান বাজনার চর্চা হইতেছে। বৈটকখানার এক কোন হইতে সম্মুখে সরিয়া বসিয়া এক জন সামান্য কর্ম্ম চারীর পুত্র বলিল যে, "আমি হারমোনিয়ম অভ্যাস করিতেছি।" গৃহকর্ত্তা বলিলেন "একটা হারমোনিয়ামের মূল্য চার পাঁচ শ টাকার কম না—তুমি তাহা পাইলে কিরূপে?" বালকটি বলিল "আমি এক প্রস্থ লম্বা কাগজে ঠিক্ হারমোনিয়মের দাঁতের মতো সাদা কালো ঘর কাটিয়া তাহার উপরে অঙ্গুলের কর্ত্তপ করিতেছি।" ইহা শুনিয়া গৃহকর্ত্তা সহাস্য বদনে তাহাকে বলিলেন "বেস্ হইয়াছে!—এক্ষণে যেরূপ বৃষ্টি পড়িতেছে—ঘরে যাইবার সময় তোমার পাল্কি আবশ্যক হইবে সন্দেহ নাই, অতএব কাগজে একটা পাল্কি আঁকিয়া তোমার পৃষ্ঠে আঠা দিয়া জুড়িয়া দিতেছি—তাহাতে ভর করিয়া তুমি দিব্য আরামে মুহূর্ত্তের মধ্যে ঘরে পৌঁছিবে।" এ সকল কৃত্রিম কাণ্ডের কথা ছাড়িয়া দিয়া ব্রহ্ম-সাক্ষাৎ-কার-লাভের প্রকৃত প্রণালী-পদ্ধতি কিরূপ তাহা যদি আপনারা জানিতে ইচ্ছা করেন তবে জানিবেন যে, আমাদের দেশের মৌলিক শাস্ত্রে তাহা যেমন বিশদরূপে উপদিষ্ট হইয়াছে এমন আর কোথাও না। বেদোপনিষদশাস্ত্রে ব্রহ্মসাক্ষাৎকার লাভের তিনটি বিহিত সোপান-পংক্তি নির্দ্দেশ করিয়া দেওয়া হইয়াছে, সে তিনটি সোপানপংক্তি হ'চ্চে (১) শ্রবণ— যেমন "সত্যং জ্ঞানমনন্তং ব্রহ্ম" এই বাক্য শ্রবণ, (২) মনন যেমন ঐ বাক্যটির প্রকৃত অর্থ মর্ম্ম এবং তাৎপর্য্য ভাবনা; (৩) নিদিধ্যাসন—যেমন ঐ বাক্যের প্রতিপাদ্য পরমাত্মাতে চিত্তের পুনঃপুনঃ সন্নিবেশ। ভগবদ্গীতাতেও উক্ত হইয়াছে যে, "যতোযতোনিশ্চলতি মনশ্চঞ্চলমস্থিরং ততস্ততোনিয়ম্যৈতৎ আত্মন্যেব বশং নয়েৎ" যেখানে যেখানে চঞ্চল মন প্রধাবিত হয়, সেই সেই স্থান হইতে তাহাকে ফিরাইয়া আনিয়া পরমাত্মাতেই তাহাকে সমাহিত করিবে। ভগবদ্গীতার এই কথা মানিতে হইলে, কোনো প্রকার মনঃকল্পিত প্রতিমূর্ত্তির দিকে যদি মন দৌড়ায় তবে তথা হইতে মনের বাগ ফিরাইয়া আনিয়া মনকে পরমাত্মাতে সমাহিত করাই বিধেয়। এ সকল মৌলিক শাস্ত্রের কথাগুলি কেমন সরল—কেমন কৃত্রিমতা-বর্জ্জিত! এই সকল খাঁটি সোনা, আর উপপুরাণ এবং তন্ত্রের সোনালি রঙ্ করা তাঁবা, দুয়ের মধ্যে আকাশ-পাতাল প্রভেদ। কৃত্রিমতা-পথাবলম্বী সাধকদিগের এই যে একটি স্তোক-বাক্য যে, মূর্ত্তিপূজা আধ্যাত্মিক ব্রহ্মোপাসনার সোপান—এ কথা যদি সত্য হয় তবে দেশীয় ভ্রাতারা তো অনেক কাল ধরিয়া সে সোপান মাড়াইয়া উপরে উঠিতেছেন! এত দিনেও কি তাঁহারা গম্যস্থানের নিকটবর্ত্তী হ'ন নাই? অবশ্যই হইয়াছেন—এই ভরসায় আমি তাঁহাদিগকে একটি সামান্য প্রবাদ স্মরণ করিতে অনুনয়-বিনয় করিতেছি; সে প্রবাদ এই যে, শুভস্য শীঘ্রং অশুভস্য কালহরণং!

আর এক শ্রেণীর উপাসক আছেন যাঁহারা আর একরূপ কৃত্রিমতার ফাঁদে অজ্ঞাতসারে নিপতিত হ'ন। ইঁহারা চা'ন বেদান্ত-দর্শনের নির্ব্বাণ মুক্তি; অথচ সেই উদ্দেশ্য সিদ্ধ করিবার প্রকৃষ্ট উপায়-বোধে সগুণ ব্রহ্মের উপাসনায় বত্ন নিয়োগ করেন। পতঞ্জলি ঋষি স্পষ্টই বলিয়াছেন যে, ঈশ্বর-ভক্তি চিত্তনিরোধের একতম উপায় বলিয়া তাহা সাধকের পক্ষে

শ্রেয়স্কর। বেদান্তদর্শনেও কথিত হইয়াছে যে, সগুণ ব্রহ্মের উপাসনা নির্গুণ ব্রহ্মে পৌঁছিবার একটি প্রকৃষ্ট সোপান বলিয়া তাহা অবলম্বনীয়। এ সম্বন্ধে গোটা দুই সাধাসীধা কথা আমার বক্তব্য আছে, তাহা এই:—

প্রথমতঃ অকৃত্রিম প্রীতি ভক্তি ব্যতিরেকে উপাসনা হইতে পারে না। কৃত্রিম বন্ধুতা বন্ধুতাই নহে— কৃত্রিম উপাসনা উপাসনাই নহে। দ্বিতীয়তঃ যিনি যাঁহাকে অন্তঃকরণের সহিত প্রীতি করেন, তিনি মুখ্য-রূপে তাঁহাকেই চা'ন। আদিম ঋষিরা তাই বলিয়াছেন "স এষ প্রেয়ঃ পুত্রাৎ প্রেয়োবিত্তাৎ প্রেয়োনাস্মাৎ সর্ব্বস্মাৎ অন্তরতরং যদয়মাত্মা "এই যে অন্তরতর পরমাত্মা ইনি পুত্র হইতে প্রিয়, বিত্ত হইতে প্রিয়, এবং আর আর সমস্ত বস্তু হইতে প্রিয়।" প্রকৃত প্রেমিক ব্যক্তি প্রেমাস্পদ ব্যক্তিকে এইরূপ মুখ্যরূপে চা'ন; তা বই—প্রেমাস্পদ ব্যক্তিকে কোনো প্রকার অভীষ্ট সাধনের উপায় করিয়া গড়িয়া তোলেন না। তৃতীয়তঃ পরমেশ্বর সর্ব্বজ্ঞ, সর্ব্বশক্তিমান, সর্ব্বমঙ্গলালয়, প্রেমের আকর, এবং করুণার সাগর, এইরূপে তাঁহাকে অন্তরে উপলব্ধি করিয়াই—অনির্ব্বচনীয় মহান্ আধ্যাত্মিক গুণ-সকল তাঁহাতে একাধার পূর্ণ মাত্রায় উপলব্ধি করিয়াই—সাধক তাঁহাকে সর্ব্বাপেক্ষা প্রিয়রূপে উপাসনা করেন। এইরূপ অপরিসীম সর্ব্বগুণান্বিত পরমাত্মার প্রতি ব্রহ্মোপাসকের অন্তর্দৃষ্টি, গভীর চিন্তা, এবং একান্ত শ্রদ্ধা ভক্তি প্রীতি যখন নিবিষ্ট রহিয়াছে, তখন সর্ব্বগুণবিবর্জ্জিত নির্গুণ সত্তার প্রতি তাঁহার অন্তশ্চক্ষু কিরূপেই বা প্রত্যাবর্ত্তন করিবে—কেনই বা প্রত্যাবর্ত্তন করিবে? আর, যদি প্রত্যাবর্ত্তন করে তবে তাহাতে প্রমাণ হইবে যে তাঁহার সে উপাসনা অকৃত্রিম উপাসনা নহে; যেহেতু লক্ষ্য রহিয়াছে তাঁর জ্ঞান-শূন্য প্রেমশূন্য ইচ্ছাশূন্য নির্গুণ সত্তার প্রতি, ভজিতেছেন তিনি জ্ঞানপূর্ণ প্রেমপূর্ণ উদ্যমপূর্ণ সগুণ ব্রহ্মকে। এইরূপ তিনি দুই নৌকায় পা দিয়া রহিয়াছেন—ইহারই নাম কৃত্রিমতা। তাহার মধ্যে একটি কথা আছে:—

মনে কর আমার এক জন প্রিয় বন্ধু প্রশান্ত ধীর গম্ভীর এবং কর্ম্মিষ্ঠ। আমি কখনো বা তাঁহার ধীরতার প্রতি বিশিষ্টরূপে মনোনিবেশ করি, কখনো বা তাঁহার কর্ম্মিষ্ঠতার প্রতি বিশিষ্টরূপে মনোনিবেশ করি, কখনো বা একই সময়ে তাঁহার ধীরতা এবং কর্ম্মিষ্ঠতা দুয়েরই প্রতি মনোনিবেশ করি। দুয়েরই প্রতি যখন একই সময়ে মনোনিবেশ করি, তখন কি দেখি? তখন দেখি যে, "মণিনা বলয়ং, বলয়েন মণি মণিনা বলয়েন বিভাতি করঃ। পয়সা কমলং কমলেন পয়ঃ পয়সা কমলেন বিভাতি সরঃ॥" মণির গুণে বলয় শোভা পাইতেছে, বলয়ের গুণে মণি শোভা পাইতেছে, আর বলয় এবং মণি দুয়ের গুণে হস্ত শোভা পাইতেছে, জলের গুণে কমল শোভা পাইতেছে, কমলের গুণে জল শোভা পাইতেছে আর, জল এবং কমল উভয়ের গুণে সরোবর শোভা পাইতেছে; বর্ত্তমান দৃষ্টান্ত প্রসঙ্গে তেমনি বলা যাইতে পারে যে ধীরতার গুণে কর্ম্মিষ্ঠতা শোভা পাইতেছে, কর্ম্মিষ্ঠতার গুণে ধীরতা শোভা পাইতেছে, আর, ধীরতা এবং কর্ম্মিষ্ঠতা উভয়ের গুণে ধীরতা শোভা পাইতেছে, আর, ধীরতা এবং কর্ম্মিষ্ঠতা উভয়ের গুণে আমার বন্ধু শোভা পাইতেছে। এ যেমন দেখিলাম, তেমনি ব্রহ্মোপাসক কখনো বা ঈশ্বরের অটল প্রশান্ত ভাবের প্রতি দৃষ্টি করেন, কখনো বা তাঁহার অপরিসীম প্রভাবশালী মহোদ্যমের প্রতি দৃষ্টি করেন, কখনো বা অপরিসীম মহোদ্যম এবং অটল শান্তি দুইটি তাঁহাতে একাধারে দৃষ্টি করেন। তাহার পরে তিনি যখন আপনার প্রতি দৃষ্টি করেন, তখন দেখেন যে, তাঁহার আপনার উদ্যমের সীমা আছে; তাঁহার আপনার উদ্যম দিবাবসানের সঙ্গে সঙ্গেই অবসন্ন হয় এবং তাহার কিয়ৎ ঘণ্টা পরেই সুষুপ্তির ক্রোড়ে বিলীন হয়। তিনি আপনি যখন প্রগাঢ় নিদ্রায় অচেতন হ'ন—পরমেশ্বর তখন অচেতন

হ'ন না; তিনি আপনি যখন সুষুপ্তির মন্ত্রগুণে নির্গুণ হইয়া যা'ন—পরমেশ্বর তখন নির্গুণ হ'ন না; পরমেশ্বর তখন সেই প্রসুপ্ত-জনের তাঁহার অজ্ঞাতসারে তাঁহার প্রাণ মন শরীর পুনঃসংস্কৃত এবং নবীভূত করিয়া দে'ন। পুনশ্চ ব্রহ্মোপাসক দেখেন, যে, তাঁহার আপনার প্রশান্তিরও সীমা আছে, দেখেন যে, তাঁহার আপনার সুষুপ্তির আরাম কিয়ৎ ঘণ্টা পরেই জাগ্রৎ কালের সগুণ অবস্থায় পরিসমাপ্ত হয়—উদ্যমের স্ফূর্ত্তিতে পরিসমাপ্ত হয়। যখন তিনি আপনি শয্যা হইতে গাত্রোত্থান করিয়া সাংসারিক কাজ কর্ম্মে ব্যস্ত-সমস্ত হ'ন, তখন অন্তর্যামী পরমেশ্বর ব্যস্ত সমস্ত হ'ন না, তখন পরমেশ্বর সেই কর্ম্মকারী জীবের ভোগের জন্য, শিক্ষার জন্য, এবং উন্নতির জন্য অটল প্রশান্ত এবং ধীর ভাবে সমস্ত জগৎ নিয়মিত করেন। মনুষ্য নাকি অপূর্ণ, তাই সে সীমাবদ্ধ কর্ম্মোদ্যম হইতে সীমাবদ্ধ প্রশান্তিতে, এবং সীমাবদ্ধ প্রশান্তি হইতে সীমাবদ্ধ কর্ম্মোদ্যমে, পর্য্যায়ক্রমে পদনিক্ষেপ করে। কিন্তু সর্ব্বমূলাধার পরমাত্মাতে সুষুপ্তির অটল প্রশান্তি এবং জাগ্রৎকালের প্রভূত কর্ম্মোদ্যম দুইই একাধারে পূর্ণ মাত্রায় বিদ্যমান রহিয়াছে। পরমাত্মার অপরিসীম মহোদ্যম সুগভীর শান্তিতে অটল এবং গম্ভীর; তাঁহার অটল শান্তি মহাপ্রভাবশালী উদ্যমের স্ফূর্ত্তিতে জাগ্রত এবং জীবন্ত। আমাদের আপনাদেরই অবস্থা-পরিবর্ত্তন হয়; আমারাই সুষুপ্তিকালে নির্গুণ হই, জাগ্রৎকালে সগুণ হই। ঈশ্বরের অবস্থা-পরিবর্ত্তন হয় না—ঈশ্বর নির্গুণ হইতে সগুণ বা সগুণ হইতে নির্গুণ হ'ন, না—তিনি সর্ব্বকালেই পরিপূর্ণ; জ্ঞানে পরিপূর্ণ—প্রেমে পরিপূর্ণ—আনন্দে পরিপূর্ণ—শান্তিতে পরিপূর্ণ—উদ্যমে পরিপূর্ণ। অদ্বৈতবাদীরা সগুণ এবং নির্গুণের মধ্যে একটা সুবিশাল মায়া-প্রাচীরের আড়াল দাঁড় করাইয়া, পরব্রহ্ম হইতে সৃষ্টিতে এবং সৃষ্টি হইতে পরব্রহ্মে মনের যাতায়াত পথ একেবারেই অবরুদ্ধ করিয়া দে'ন। অদ্বৈতবাদীর মতে সবই ব্রহ্ম—অথচ অবিদ্যা হইতে অর্থাৎ ভ্রম হইতেই জগৎ উৎপন্ন হইয়াছে। ভ্রম শূন্যে শূন্যে থাকিতে পারে না—হয় তোমার ভ্রম, নয় আমার ভ্রম, নয় আর কাহারো ভ্রম। সবই যদি ব্রহ্ম—তবে ভ্রম কাহার? ভ্রান্ত জীবের? কিন্তু জীব তুমি কোথা হইতে পাইতেছ? সবই যে ব্রহ্ম! তুমি বলিতেছ—ভ্রান্ত জীব ভ্রমেরই একটা অঙ্গ। এটা তুমি দেখিতেছ না যে "ভ্রান্ত জীব ভ্রমের একটা অঙ্গ" এ কথাও যা, আর, "মাথা মাথা-ব্যথার একটা অঙ্গ" এ কথা বলাও তা—একই। এইরূপ দেখা যাইতেছে যে, অদ্বৈত-বাদীর সিদ্ধান্ত মানিতে গেলে ব্রহ্মজ্ঞানের দ্বারে একেবারেই কপাট পড়িয়া যায়।

অদ্বৈতবাদীর ন্যায় আমরা জগৎকে মিথ্যা বলি না; আমরা বলি জগৎ ঈশ্বরের অপূর্ণ প্রকাশ। ঈশ্বরের পূর্ণ প্রকাশ তাঁহার আপনাতেই রহিয়াছে—জগতের কুত্রাপি তাহা সম্ভবে না। তিনি আপনার অনির্ব্বচনীয় শক্তি দ্বারা যথানিয়মে যথাপরিমাণে যথোপযুক্তরূপে আপনাকে প্রকাশ করিতেছেন। তাঁহার প্রকাশ অপাত্রে পড়িয়া ব্যর্থ না হয়—এই জন্য তিনি জীবাত্মাকে আপনার ভাবের ভাবুক করিয়া—আপনার ঐশ্বর্য্যের ভাগী এবং ভাণ্ডারী করিয়া—আপনার প্রেম-মাধুর্য্যের মর্ম্মজ্ঞ এবং রসজ্ঞ করিয়া ক্রমে ক্রমে গড়িয়া লইতেছেন। জীবাত্মার নিকটে তিনি পূর্ণ মাত্রায় প্রকাশিত হইলে জীবাত্মার পৃথক সত্ত্বা বিলুপ্ত হইবে; তাহা যাহাতে না হয় এই উদ্দেশে তিনি সত্ত্বগুণাত্মক বুদ্ধি এবং আনন্দকে তমোগুণাত্মক জড়-পরিচ্ছদে আবৃত করিয়া দিয়াছেন; আবার জীবাত্মা জড়ে-জড়ীভূত হইয়া না যায়, এই উদ্দেশে তিনি তাহার রজোগুণাত্মক অন্তঃকরণের ব্যাকুলতা দ্বারা জড় জগতের আবরণ অপসারিত করিয়া যথা-সময়ে যথোপযুক্ত পরিমাণে তাহার নিকটে আপনার শুদ্ধ বুদ্ধ মুক্ত স্বপ্রকাশ আনন্দ জ্যোতি প্রজ্ঞাপন করিতেছেন।

আমাদের দেশে এক্ষণে, একদিকে, সগুণ ব্রহ্ম হইতে তাঁহার নানা উপাধি বিচ্ছিন্ন করিয়া সেই সকল নানা উপাধিকে নানা দেব-দেবীরূপে সাজাইয়া তোলা হয়, আরেক দিকে পরব্রহ্মকে তাঁহার সমস্ত উপাধি হইতে বিচ্ছিন্ন করিয়া নির্গুণ সত্তা রূপে সাজাইয়া তোলা হয়। শিব এবং শক্তির মধ্যে—গুণ এবং পুরুষের মধ্যে—এইরূপ গৃহবিচ্ছেদ ঘটাইবার কর্ত্তা কে? মূল কে? এ প্রশ্নের সদুত্তর আমার বুদ্ধিতে যাহা আসিতেছে তাহা এখন বলি—প্রণিধান করুন।

ভারতবর্ষীয় আর্য্য-জাতির ঐতিহাসিক জীবনের মধ্য-পথে বৌদ্ধধর্ম্ম আসিয়া দেব-প্রসাদের সহিত আত্মপ্রভাবের বিচ্ছেদ ঘটাইয়া দিল; আর, সেই ঘটনার পর হইতে দেবপ্রসাদ-ভ্রষ্ট আত্মপ্রভাবের তমো ক্রমশই যত বাড়িয়া উঠিতে লাগিল, ততই সেই বিচ্ছেদের কণ্টকাকীর্ণ শাখা প্রশাখা চারি দিক্ অন্ধকার করিয়া বিস্তৃত হইতে লাগিল। ঈশ্বর-প্রসাদ হইতে আত্মপ্রভাবের বিচ্ছেদই মূলবিচ্ছেদ; সেই মূল বিচ্ছেদের দ্বার খোলা পাইয়া তাহার মধ্য দিয়া আমাদের দেশের ধর্ম্মরাজ্যে নানা-প্রকার শাখা-বিচ্ছেদের জঞ্জাল প্রবেশ করিল—প্রবেশ করিয়া বহির্জ্জগতের জনসমাজকে নানা বিরোধী সম্প্রদায়ে বিভক্ত করিল; এবং অন্তর্জ্জগতের প্রধান দিগের মধ্যে—জ্ঞান ভক্তি এবং কর্ম্মোদ্যমের মধ্যে—বিবাদের অগ্নি-স্ফুলিঙ্গ নিক্ষেপ করিয়া তাহাতে নানা প্রকার দার্শনিক মতামতের বায়ু ব্যজন করিতে লাগিল; তার সাক্ষী :—

সাংখ্য দর্শন, প্রকৃতিকে পরমাত্মা হইতে বিচ্ছিন্ন করিয়া, তাহাকে অনাথা, উন্মত্তা এবং উচ্ছৃঙ্খলা করিয়া ফেলিল। এরূপ প্রকৃতি এক প্রকার ছিন্নমস্তা উন্মাদিনী বিভীষিকা।

বেদান্তদর্শন, জ্ঞানকে কর্ম্ম হইতে বিচ্ছিন্ন করিয়া, তাহাকে অকর্ম্মণ্য করিয়া ফেলিল। এরূপ উদাসীন জ্ঞান এক প্রকার পঞ্জিকার রাহু ধড়শূন্য মাথা।

বৈষ্ণব শাস্ত্র, ভক্তিকে জ্ঞান হইতে বিচ্ছিন্ন করিয়া, তাহাকে অন্ধ করিয়া ফেলিল। এরূপ ভক্তি এক প্রকার মস্তক-বিহীন হৃৎপিণ্ড।

শাক্ত ধর্ম্ম এবং তন্ত্র-শাস্ত্র শক্তিকে শিব হইতে অর্থাৎ কল্যাণ হইতে বিচ্ছিন্ন করিয়া তাহাকে বিপথগামিনী করিয়া ফেলিল। এরূপ শক্তি এক প্রকার মদের মাদকতা শক্তি; তা বই, তাহা আত্মার সংযম-শক্তি নহে।

শৈবধর্ম্ম শিবকে অর্থাৎ মঙ্গলকে শক্তি হইতে বিচ্ছিন্ন করিয়া তাহাকে উদাসীন বোম্‌ভোলা করিয়া ফেলিল; এরূপ ঝিমন্ত মঙ্গল জগতের কোনো উপকারে আসিতে পারে না।

তাহার পরে এই সকল ছিন্ন-বিচ্ছিন্ন অবয়বখণ্ডে জীবন সঞ্চার করিবার অভিপ্রায়ে নানা প্রকার কৃত্রিম উপায়ের উদ্ভাবনা আরম্ভ হইল। অনীশ্বরা প্রকৃতিকে কালী দুর্গারূপে সাজাইয়া তোলা হইল। পরমেশ্বরকে শক্তিহীন কল্পনা করিয়া তাঁহাকে ভোলা মহেশ্বরের রূপে সাজাইয়া তোলা হইল। অজ্ঞানা ভক্তিকে রাধারূপে সাজাইয়া তোলা হইল। এই সকল শাখা-বিচ্ছেদ হইতে নানা প্রকার কণ্টক-বিচ্ছেদ ফুটিয়া বাহির হইয়া বিচ্ছেদই এক্ষণে আমাদের দেশের প্রাণ হইয়া দাঁড়াইয়াছে। জাতিবিচ্ছেদ, ভ্রাতৃবিচ্ছেদ, দলাদলি, আড়াআড়ি, রেষারেষি, কলহ বিবাদ, পরনিন্দা পরচর্চ্চা, এই সকল দূষিত উপাদানই আমাদের দেশের শরীরের অস্থি মজ্জা শোণিত হইয়া দাঁড়াইয়াছে। এইটিই হ'চ্চে আমাদের দেশের মর্ম্মান্তিক রোগ। এ মহাব্যাধির প্রতীকার কেবল এক উপায়ে হইতে পারে। সে উপায় হ'চ্চে—আত্মার একটি আধ্যাত্মিক অবয়ব ছিন্ন না করিয়া পরমাত্মার সহিত তাহার সর্ব্বাবয়বসম্পন্ন যোগ সংস্থাপন করা। এইরূপ যোগের নাম অধ্যাত্মযোগ। পরমাত্মার সহিত আত্মার যোগ দুই রূপ —(১) প্রাকৃত

যোগ এবং (২) অধ্যাত্ম যোগ; আর দুয়ের মধ্যে প্রভেদ এই যে প্রাকৃত যোগ সাধন-নিরপেক্ষ—অধ্যাত্ম যোগ সাধন সাপেক্ষ। এই কথাটি আর একটু খুলিয়া বলিঃ—

আমরা আমাদের সম্মুখে ঐ যে দেয়াল দেখিতেছি, উহা দেয়ালের বহিরাবরণ মাত্র। ঐ দেয়ালটির ভিতরে কত যে অদ্ভুত কাণ্ডকারখানা চলিতেছে—আমরা আমাদের চর্ম্মচক্ষে তাহার কিছুই দেখিতে পাইতেছি না। বৈজ্ঞানিক পণ্ডিতেরা, কিন্তু, দেয়ালের অভ্যন্তর প্রদেশের প্রথম স্তরে দেখেন—মাধ্যাকর্ষণ; দ্বিতীয় স্তরে দেখেন—যোগাকর্ষণ; তৃতীয় স্তরে দেখেন—রাসায়নিক আকর্ষণ, চতুর্থ স্তরে দেখেন—আলোক উত্তাপ এবং তাড়িত-রশ্মির নিগূঢ় রহস্য-লীলা। এ সকল দেখিয়াও বৈজ্ঞানিক পণ্ডিত-দিগের মধ্যে অনেকে এটা এখনো বুঝিতে পারেন নাই যে, অন্তরেরও অন্তর আছে—সকল বস্তুরই গভীরতম অন্তঃস্তর আছে। দার্শনিক পণ্ডিতেরা প্রথম স্তরে দেখেন দেয়ালের দৃশ্যমানতা, দৃশ্যমানতার অভ্যন্তরে দেখেন দর্শকের দর্শনেন্দ্রিয়ের পরিচালনা ; দর্শনেন্দ্রিয় পরিচালনার অভ্যন্তরে দেখেন মনের সংযোগ ; মনঃসংযোগের অভ্যন্তরে দেখেন বিজ্ঞানাত্মা। এ সকল দেখিয়াও দার্শনিক পণ্ডিতদিগের মধ্যে অনেকে এটা এখনো বুঝিতে পারে নাই যে, অন্তরেরও অন্তর আছে— সকল বস্তুরই গভীরতম অন্তঃস্তর আছে। আমাদের দেশের আদিম ঋষিরা ধ্যান-যোগে দেখিয়াছিলেন যে, সূর্য্যের গভীরতম অন্তঃস্তর এবং দর্শকের গভীরতম অন্তঃস্তর একই অভিন্ন প্রদেশ। তাহা আত্মার হিরণ্ময় কোষ। আত্মার, সূর্য্যের, এবং সকল বস্তুর সেই গভীর অন্তঃস্তরে—সেই হিরন্ময় কোষে—অখণ্ড সচ্চিদানন্দ ব্রহ্ম ঋষিদিগের ধ্যানে প্রকাশিত হইয়াছিলেন। অতএব, এমন যে জ্ঞান শূন্য বস্তু দেয়াল, তাহারও অভ্যন্তরে পরমাত্মা জাগ্রত রহিয়াছেন কিন্তু দেয়াল তাহা জানে না; তেমনি আবার, আত্মা যখন অজ্ঞান-নিদ্রায় অভিভূত রহিয়াছে তখনও পরমাত্মা আত্মার অভ্যন্তরে জাগ্রত রহিয়াছেন কিন্তু আত্মা তাহা জানিতেছে না। এইরূপ অজ্ঞান-গর্ত্ত যোগের নাম দেওয়া যাইতে পারে—প্রাকৃত যোগ অথবা নৈসর্গিক যোগ। এতদ্ব্যতীত আর এক প্রকার যোগ আছে—তাহার নাম অধ্যাত্ম যোগ। সাধক যখন আপনার শিশির-বিন্দুবৎ ক্ষুদ্র জ্ঞানে পরমাত্মার অতলস্পর্শ গম্ভীর জ্ঞান-সমুদ্রের সংস্পর্শ উপলব্ধি করেন এবং সেই মঙ্গলালয়ের মঙ্গল ইচ্ছার সহিত আপনার ইচ্ছাকে একতানে মিলিত করেন: এইরূপ যখন জ্ঞানের সহিত, শ্রদ্ধার সহিত, প্রেমের সহিত, যত্নের সহিত, পরমাত্মাতে আত্মসমাধান করেন, তখন তাহারই নাম অধ্যাত্ম যোগ।

অনেকের এইরূপ বিশ্বাস যে, অধ্যাত্মযোগ—কি যেন একটা অলৌকিক সৃষ্টি-ছাড়া কাণ্ড। কিন্তু প্রকৃত কথা এই যে, অধ্যাত্মযোগ বিশিষ্টরূপে সাধন-সাপেক্ষ বলিয়া কঠিন—অলৌকিক বলিয়া কঠিন নহে। সূর্য্যরশ্মি ধরিয়া আকাশে উত্থান করা যে-ভাবে কঠিন—অধ্যাত্মযোগ সে-ভাবে কঠিন নহে । সুখ সম্পদে উন্মত্ত না হইয়া —দুঃখ ক্লেশে অভিভূত না হইয়া—মনকে কর্ত্তব্য-পথে অবিচলিত রাখা যে-ভাবে কঠিন, অধ্যাত্মযোগ সেই-ভাবে কঠিন। পরমাত্মার সহিত আত্মার যোগ এমন কোনো সামগ্রী নহে যে তাহা নাই অথচ কলে-কৌশলে ঘটাইয়া তুলিতে হইবে। পরমাত্মার সহিত আত্মার এক-মেটে যোগ সর্ব্বক্ষণই রহিয়াছে। সেই এক-মেটে যোগকে চিন্তা স্পৃহা এবং যত্ন দ্বারা দোমেটে করিলেই তাহা অধ্যাত্ম-যোগে পরিণত হয়। অধ্যাত্মযোগের একটি ছোটো খাটো উদাহরণ দিতেছি—দৃষ্টে উহার প্রকৃত মর্ম্ম এবং তাৎপর্য্য আবাল বৃদ্ধ সকলেরই হৃদয়ঙ্গম হইতে পারিবে।

পিতা জানিতেছেন যে, আমি পুত্রের মঙ্গলেরই জন্য তাহাকে মনোনিবেশ করিতে বলিয়াছি; কিন্তু পুত্রের এইরূপ জ্ঞান হইতেছে যে বিদ্যাভ্যাসে পিতা কেবল আমার উপরে প্রভুত্ব খাটাইবার জন্য আমাকে বিদ্যাভ্যাসে মনোনিবেশ করিতে বলিতেছেন ; এ অবস্থায় দেখিতেই পাওয়া যাইতেছে যে, পিতার জ্ঞান এবং পুত্রের জ্ঞান উভয়ে পরস্পরের বিপরীতমুখী। তাহার কিয়ৎ বৎসর পরে পুত্র যখন বিদ্যাশিক্ষার পথে রীতিমত অগ্রসর হইয়া শিক্ষিত বিদ্যার রস-গ্রহণ করিতে আরম্ভ করিল, তখন সে জানিতে পারিল যে, পিতা আমার মঙ্গলেরই জন্য আমাকে বিদ্যাভ্যাসে মনোনিবেশ করিতে বলিয়াছেন। এই দ্বিতীয় অবস্থায় পুত্রের জ্ঞান পিতার জ্ঞানের সহিত একতানে মিলিত হইয়া গেল। তাহার পরে পুত্র আপন ইচ্ছায় বিদ্যাভ্যাসে মনোযোগী হইল। এই তৃতীয় অবস্থায় পুত্রের ইচ্ছা পিতার মঙ্গল ইচ্ছার সহিত একতানে মিলিয়া যাওয়াতে পিতার পুত্রবাৎসল্য এবং পুত্রের পিতৃভক্তির মধ্যে যোগ ঘনীভূত হইল। এই চতুর্থ অবস্থায় পিতার ভালবাসার সহিত পুত্রের ভালবাসা একতানে মিলিত হইয়া গেল। পিতা-পুত্রের মধ্যে ভালবাসা-সম্বন্ধ পূর্ব্বেও ছিল এখনো রহিয়াছে; তবে কি-না পূর্ব্বে তাহা একমেটে ছিল, এখন তাহা দোমেটে হইল। পিতার জ্ঞান ইচ্ছা এবং ভালবাসার সহিত পুত্রের জ্ঞান ইচ্ছা এবং ভালবাসার সহিত পুত্রের জ্ঞান ইচ্ছা এবং ভালবাসার যোগ-বন্ধন এই-যেরূপ দেখিতে পাওয়া গেল ইহা এক প্রকার ছোটো খাটো অধ্যাত্মযোগ বলিয়া গৃহীত হইতে পারে।

প্রকৃত ব্রহ্মোপাসক পরমাত্মাকে ধ্যানে উপলব্ধি করেন, প্রীতি ভক্তি সহকারে তাঁহার আরাধনা করেন, এবং তাঁহার প্রিয় কার্য্য সাধন করেন। এইরূপে পরমাত্মার সহিত আত্মার জ্ঞান প্রেম এবং কর্ম্মোদ্যম তিনের যোগ নিবন্ধ হইলে তবেই অধ্যাত্ম-যোগের পরিপক্কতা হয়। অনেক মনে করেন আত্মা কেবল জ্ঞান-মাত্র;—তাহা যদি হইত তবে তদনুসারে শরীরও কেবল জ্ঞানেন্দ্রিয় মাত্র হইত, ধড়-শূন্য মুণ্ড-মাত্র হইত! কেহ বলেন আত্মা কেবল কর্ম্মোদ্যম-মাত্র;—তাহা যদি হইত, তবে সেই অনুসারে শরীরও কেবল কর্ম্মেন্দ্রিয়-মাত্র হইত— স্কন্ধকাটা ধড় হইত।

যদি আমরা দেখিতে পাই যে আত্মার জ্ঞান প্রেম এবং কর্ম্মোদ্যম চিরস্থায়ী এবং চিরোন্নতিশীল—শরীর নশ্বর এবং পতনশীল; যদিচ শরীরের জন্য আত্মা হয় নাই—আত্মারই জন্য শরীর হইয়াছে; যদিচ শরীর এবং আত্মার মধ্যে ছায়াতপের প্রভেদ, তথাপি, সেই বিশাল প্রভেদের মধ্যেও আত্মার জ্ঞান কর্ম্মোদ্যম এবং প্রেমের সহিত শরীরের জ্ঞানেন্দ্রিয়, কর্ম্মেন্দ্রিয় এবং হৃৎপিণ্ডের যেরূপ চমৎকার সৌসামঞ্জস্য রহিয়াছে, তাহাতে মঙ্গলনিধান পরমেশ্বরেরই হস্ত জাজ্জ্বল্যমান দেখিতে পাওয়া যায়। উপনিষদে আছে "তদ্ যথা রথনাভৌ চ রথনেমৌ চারাঃ সর্ব্বে সমর্পিতা এবমেবাস্মিন্নাত্মনি সর্ব্বাণি ভূতানি সর্ব্বে দেবাঃ সর্ব্বে প্রাণাঃ সর্ব্ব এত আত্মানঃ সমর্পিতাঃ," যেমন রথচক্রের কেন্দ্র, এবং পরিধিতে ভর করিয়া দু'য়ের মধ্যবর্ত্তী প্রদেশে আর-সকল প্রতিষ্ঠিত রহিয়াছে, তেমনি অন্তর্জগৎ এবং বহির্জগতে ভর করিয়া সকল ভূত, সকল দেবতা, সকল প্রাণ, সকল আত্মা পরমাত্মাতে প্রতিষ্ঠিত রহিয়াছে। এ কথা খুবই সত্য; কেননা, ইহা আমরা প্রত্যক্ষবৎ দেখিতেছি যে পরমেশ্বর

(১) পৃথিবীর ভিতর হইতে আগ্নেয় পদার্থ-সকলের তেজোমণ্ডল বিস্ফারিত করিতেছেন এবং তাহার বাহির হইতে তাহাকে বায়ুভারে চাপা দিয়া রাখিয়াছেন;

দেখিয়াছেন ব্যাপার!

দুই জাতির দুই ভাষার মধ্যে এইরূপ নিগূঢ় প্রথা-সাদৃশ্য শুধু দেখিলে কি হইবে? তাহা হইতে কাজ আদায় করিতে চেষ্টা করা হোক। যে যে স্থানে ইংরাজি ভাষার সহিত সংস্কৃত ভাষার মূলগত সাদৃশ্য আছে, সেই সেই স্থানে সংস্কৃত ভাষাকে আদর্শ করিয়া দেশীয় ভাষার পুষ্টি সাধন করা হ'ক; তাহাতে ভাষার সৌন্দর্য্য এবং বল বিক্রম বাড়িবে বই কমিবে না।

আর একটি এখানে দ্রষ্টব্য এই যে, স্থল-বিশেষে সাধু ভাষা অপেক্ষা চলিত কথোপকথনের ভাষা মন্তব্য প্রকাশের পক্ষে বেশী কার্য্যকরী হয়। কেহ যদি বলে যে, "অমুক কথাটার বন্ধন শিথিল" তবে সে বাক্যটির অর্থ উহারই মধ্যে একটু কষ্ট করিয়া বুঝিতে হয়; কিন্তু তাহার পরিবর্ত্তে সে যদি বলে যে, "অমুক কথাটার বাঁধুনি আলগা" তবে তাহার অর্থ বুঝিতে শ্রোতার ক্ষণমাত্র বিলম্ব হয় না। আমার বিশ্বাস এই যে, বাঙ্গালা ভাষার ত্রিসীমার মধ্যে একটিও সাঁওতালি ভাষার বা অন্য কোনো জঙ্গলী ভাষার শব্দ নাই। "আলগা" শব্দ শুনিলে হঠাৎ মনে হয় যে, সংস্কৃত ভাষার সহিত মূলে তাহার কোনো সম্পর্ক নাই; অথচ আমরা স্পষ্ট দেখিতে পাইতেছি যে, তাহা অলগ্ন শব্দের অপভ্রংশ; তার সাক্ষী অলগ্ন = অলগ = আল্‌গা। অনেক সময়ে সাধু ভাষার ত, দ চলিত ভাষায় ট, ড মূর্ত্তিধারণ করে, তার সাক্ষী কর্ত্তনের ত = কাটনের ট, বৃন্তের ত = বোঁটার ট, দলনের দ = ডলনের ড; দন্তের দ ত = ডাঁটার ড ট, কোমল শাকের কঠিন ডাঁটা—কোমল ওষ্ঠ-সলগ্ন কঠিন দন্তের সহিত উপমেয়। এরূপ যখন, তখন লিপ্তের ত যে, লপেটের ট হইবে তাহা কিছুই আশ্চর্যের বিষয় নহে। গেঞ্জিকরাক্ গায়ে লপেট্ হইয়া রহিয়াছে বলাও যা, আর লিপ্ত হইয়া রহিয়াছে বলাও তা, একই। অনেক স্থলে সাধু ভাষার র চলিত ভাষায় ল মূর্ত্তি ধারণ করে; তার সাক্ষী চক্রের র-ফলা = চাক্‌লা এবং Cycle এর ল ফলা। কাপড় এবং কাপ্‌ড়া শব্দ স্পষ্টই কর্পট শব্দ হইতে আসিয়াছে। যেমন কর্কট = কাঁকড়া; তেমনি কর্পট = কাপড়া। তার সাক্ষী সংস্কৃত কাদম্বরী গ্রন্থের এক স্থানে আছে কর্পটাবগুণ্ঠিত অর্থাৎ বস্ত্রাবগুণ্ঠিত। মাঝের রেফ কখনো বা শেষের র হয়, কখনো বা শেষের ড় হয়; তার সাক্ষী দীর্ঘের রেফ = ডাগরের র এবং দীঘলের ল। বর্দ্ধনের রেফ = বাড়নের ড়। শেষের র ফলা কখনো বা মাঝের রেফ হয় কখনো বা মাঝের ড় হয়; তার সাক্ষী—চক্র শব্দের শেষের র ফলা রেফ হইয়া চর্কা এবং Circle এর মাঝে বসিয়াছে, ও ড় হইয়া চড়ক শব্দের মাঝে বসিয়াছে। ঠাণ্ডা শব্দ স্পষ্টই স্নিগ্ধ শব্দ হইতে আসিয়াছে; তার সাক্ষী স্নিগ্ধ = ঠিন্দ = ঠাণ্ডা। ঠাওর শব্দ স্পষ্টই স্থাবর শব্দ হইতে আসিয়াছে তার সাক্ষী স্নিগ্ধ = ঠিন্দ = ঠাণ্ডা। ঠাওর শব্দ স্পষ্টই স্থাবর শব্দ হইতে আসিয়াছে; তার সাক্ষী—দেবর = দেওর, স্থাবর = ঠাওর। "এই বস্তুটাকে ঠাওর করিয়া দেখ" অর্থাৎ স্থাবর করিয়া দেখ, অর্থাৎ চক্ষের সম্মুখে স্থিরভাবে দাঁড় করাইয়া দেখ। কুল্য শব্দের নানা অর্থ অভিধানে লিখিত রহিয়াছে, তাহার মধ্যে একটি অর্থ—আমরা যাহাকে বলি কুলো। ঢেঁকি শুনিলে সহজে মনে হয় যে, নিশ্চয়ই তাহা সাঁওতালদিগের নিকট হইতে ধার করিয়া পাওয়া। আমার কিন্তু মনে হয় যে, তাহা ধক ধাতু হইতে আসিয়াছে। ধক ধাতুর অর্থ ধাক্কা দেওয়া। ধক ধাতু হইতে ধকী আসিয়াছে, আর ধকী হইতে ঢেঁকী আসিয়াছে। ঢেঁকি ধাক্কা প্রদান করে এই অর্থে ধকী। যদি বল যে, ধকী হইতে ঢেঁকি আসিবে কিরূপে? তবে তাহার উত্তর এই যে, যার তার গায়ে চন্দ্রবিন্দু এবং সানুনাসিক বর্ণের যোজনা (প্রাচীন বিধবা রমণীর

ন্যায় যখন তখন বিনা কারণে নাকিসুরে কান্না) বঙ্গভাষার একটা চিরকেলে কু অভ্যাস। কাচ যখন কাঁচ হইতে পারিল, কর্কট যখন কাঁকড়া হইতে পারিল, আকর্ষণ যখন আঁকড়ানো হইতে পারিল, হাসি যখন হাঁসি হইতে পারিল, ময়ূর পক্ষী যখন ময়ূর পখী হইতে পারিল, তখন ধকী যে ঢেঙ্কি হইতে না পারিবে কেন তাহাই জিজ্ঞাসা।

বাবা এবং মা শব্দ সংস্কৃত বাব এবং মাম শব্দ হইতে আসিয়াছে; ইংরাজি Pappa Mamma ও তাই। বাঙ্গালী দাদা এবং ইংরাজি Dad দুইই সংস্কৃত তাত শব্দের অপভ্রংশে। আমরা বলি ঠাকুর দাদা, ইংরাজেরা বলে Grand Dad। বেটা শব্দ ইংরাজি Pet শব্দের সহোদর। Max Muller এর একটি গ্রন্থে আমি দেখিয়াছিলাম যে, এক জাতীয় আধুনিক ইউরোপীয় আর্য্য ভাষায় (কোন্ জাতীয় তাহা আমার স্মরণ হইতেছে না) দুহিতাকে বলে Dsi। Max Muller যদি জানিতেন যে, আমাদের দেশে দুহিতার আর এক নাম ঝি তবে তিনি কত না জানি আনন্দিত হইতেন। সংস্কৃত দুহিতা হইতে প্রাকৃত ধীদা হইয়াছে এটা জানা কথা। পুত্র যেমন পো; ধীদা তেমনি ধী; বন্ধ্যা যেমন বাঁঝা, ধী তেমনি ঝি।

আমি আমার উপসর্গ বিচার নামক প্রবন্ধে যথেষ্ট প্রমাণ প্রয়োগ সহকারে দেখাইয়াছি যে, মার্জ্জা হইতে মেজে হইয়াছে; দলা হইতে চাল ডালের ডাল হইয়াছে; দারু পল্লব হইতে ডাল পালা হইয়াছে; পর্য্যায় হইতে পালা হইয়াছে; ইত্যাদি।

সংস্কৃত ভাষার এইরূপ নদীর ন্যায় বিচিত্র নিম্নগতি দেখিয়া বহুকাল যাবৎ আমার চক্ষু ফুটিয়াছে; তাই আমি আজ সমস্ত সভার সমক্ষে এ কথা বলিতে কিছু মাত্র সঙ্কুচিত হইতেছি না যে, বঙ্গীয় প্রাকৃত শব্দগুলিকে বর্ব্বরভাষা বলিয়া উপেক্ষা করা নিতান্তই অজ্ঞ লোকের কার্য্য; যেহেতু সে গুলা প্রকৃতপক্ষেই সংস্কৃতের সন্তান সন্ততি।

ইংরাজি কথা বাঙ্গালায় অনুবাদ করিবার বিহিত প্রণালী কিরূপ তাহা যদি আপনারা আমাকে জিজ্ঞাসা করেন তবে তাহার সন্ধান আমি আপনাদিগকে দুই কথায় বলিয়া দিতে পারি; তাহা এই যে, যে পর্য্যন্ত অনুবাদিত বচনটি ভাবাংশে মূলের মতো, আর, ভাষাংশে মনের মতো না হয়, সে পর্য্যন্ত তাহাকে হস্ত হইতে নিষ্কৃতি না দেওয়া। এইরূপ প্রণালীতে অনুবাদের নদী সন্তরণ করিয়া আমি অনেকানেক স্থলে কূল প্রাপ্ত হইয়াছি, তবে মাঝ পথে হাবুডুবু খাইয়াছিও বিস্তর। প্রস্তাবিত প্রণালীর গোটা কত দৃষ্টান্ত আমি নমুনা স্বরূপে আপনাদিগকে দেখাইতেছি, তাহা হইলেই তাহার ফলদায়কতা এবং কার্য্যকারিতা বিশিষ্টরূপে আপনাদের হৃদয়ঙ্গম হইবে।

আমার কোনো শ্রদ্ধাস্পদ বন্ধু অনেক কাল হইল আমাকে একদিন কথায় কথায় বলিয়াছিলেন যে, Centripetal এবং Centrifugal force তিনি অনুবাদ করিয়াছেন—কেন্দ্র বর্ত্তিনী এবং কেন্দ্র-বর্জ্জিনী শক্তি। আমি দেখিলাম ঐ অনুবাদটি ভাবাংশে যদিচ মূলের অবিকল অনুরূপ কিন্তু ভাষাংশে "ইংরাজি অনুবাদ" এই বৃত্তান্তটি উহার গায়ে টিকিট মারা রহিয়াছে আমি তাই উহাকে ঈষৎ পরিবর্ত্তন করিয়া করিলাম "কেন্দ্রানুগা এবং কেন্দ্র তিগা শক্তি।"

"Organized labour" এ বচনটির অনুবাদ আমার বিবেচনায় "যন্ত্র বদ্ধ পরিশ্রম" হইলে মন্দ হয় না। organ = যন্ত্র; organization = যন্ত্র বন্ধন; organised যন্ত্রবদ্ধ। "যন্ত্রবন্ধন" কথাটাকে আপনারা যতটা ইংরাজী অনুকরণ ঠাওরাইতেছেন—বাস্তবিক উহা ততটা নহে। যড়যন্ত্র শব্দটা তাহা সংস্কৃত। তা ছাড়া আমরা চলরাচর কথায় বলি "অমুক কার্য্যটি যোগাড়

যত্ন করিয়া করা চাই।" যোগাড়-যন্ত্র করা আর, Organize করা দুয়ের মধ্যে অতি অল্পই প্রভেদ। কিন্তু তা বলিয়া Organic chemistryর অনুবাদ "যান্ত্রিক রসায়ন" করিলে চলিবে না। কেননা organic chemistry এ কথাটিতে organ শব্দের অর্থ ইন্দ্রিয়ের সমষ্টি, এক কথায় শরীর। তাহার মধ্যে একটি কথা আছে—শরীর বলিতে এখানে জীব দেহ মাত্র বুঝিলে চলিবে না, শরীর শব্দ এখানে বিজ্ঞান শাস্ত্রের মতানুযায়ী ব্যাপক অর্থে গৃহীতব্য। বিজ্ঞান শাস্ত্রের মতে উদ্ভিদ পদার্থেরও শরীর আছে, জলপান করিবার জন্য তাহার মুখ আছে;—কী? না শিকড়গুলা। আলোক গ্রহণ এবং নিশ্বাস প্রশ্বাস নির্বাহের জন্য তাহার চক্ষু নাসিকা আছে;—কী? না পত্রের ত্বকছিদ্রগুলা; গর্ভাধানের জন্য পৃথক্ পৃথক্ অঙ্গ আছে;—কী? না পুষ্পের কেশর এবং বীজকোষাদি। আমার বিবেচনায় তাই organic chemistryর অনুবাদ শারীরক রসায়ন হইলে ভাল হয়। শারীরিক নহে—শারীরক। মহর্ষি ব্যাস তাঁহার প্রণীত বেদান্তসূত্রের নাম শারীরক সূত্র দিয়াছেন কেন, তাহা আমি ঠিক জানি না; আমার বোধ হয়—"শরীরের অভ্যন্তরে পঞ্চকোষ এবং পঞ্চকোষের অভ্যন্তরে আত্মা" এই কথাটির প্রতি পাঠকের দৃষ্টি আকর্ষণ করিবার অভিপ্রায়ে তিনি তাঁহার গ্রন্থের ঐরূপ নাম দিয়াছেন। আমি তাই বলি যে, মহতের ঐ দৃষ্টান্তটি অনুসরণ করা হো'ক—organic chemistry জীব শরীরের রসরক্তাদির এবং উদ্ভিদ্ শরীরের নির্যাসাদির মৌলিক উপাদান-সকলের তত্ত্ব নির্ণয়কার্যে ব্যাপৃত থাকে বলিয়া তাহার নাম দেওয়া হো'ক "শারীরক রসায়ন"। তা ছাড়া এটি শুনিতেও শুনায় ভাল যে, Inorganic chemistry ভৌতিক রসায়ন; organic chemistry—শারীরক রসায়ন।

Theory শব্দের কেহ কেহ অনুবাদ করেন উপপত্তি; এবং theoretical শব্দের অনুবাদ করেন ঔপপত্তিক। বিষম বিভ্রাট। Theory শব্দের অনুবাদ সম্বন্ধে ওরূপ একটা নির্ঘাত বিচার নিষ্পত্তি করিবার পূর্বে অনুবাদকের উচিত ছিল—উপপত্তিকে ইংরাজিতে বাস্তবিক কি বলে তাহা একটিবার অনুসন্ধান করিয়া দেখা। ন্যায়শাস্ত্রের প্রকরণে উপপত্তির ঠিক উল্টাপিঠ হ'চ্চে বিপ্রতিপত্তি। "অগ্নির সংস্পর্শে শরীর শীতল হয়" এইরূপ একটা অযৌক্তিক কথা উক্ত হইলে, সে কথার মধ্যে অগ্নির সংস্পর্শ এবং শৈত্যের উৎপাদন এই দুয়ের বিরোধ যাহা দৃষ্ট হয়, তাহারই নাম বিপ্রতিপত্তি। পক্ষান্তরে "অগ্নির সংস্পর্শে শরীর দগ্ধ হয়" এইরূপ একটা সম্ভবপর কথা উক্ত হইলে, সে কথার মধ্যে অগ্নির সংস্পর্শ এবং দাহের উৎপাদন এই দুয়ের সুসঙ্গতি যাহা দৃষ্ট হয় তাহারই নাম উপপত্তি। সংস্কৃত ভাষায় "উপপন্ন মেতৎ" এবং "সঙ্গত মেতৎ" এ দুই বাক্যের অর্থ অবিকল সমান। অতএব এটা স্থির যে, উপপত্তিকে ইংরাজীতে Theory বলে না—ইংরাজীতে বলে agreement between the subject and Predicate। Theory বলে কাহাকে? নিউটন্ যখন গ্রহ নক্ষত্রাদির গতিবিধি পর্যবেক্ষণ করিয়া স্থির করিলেন যে, জড়পিণ্ড সকল পরস্পরকে স্ব স্ব পরমাণুপুঞ্জের সম পরিমাণে এবং দূরত্বের বর্গফলের বিপরীত পরিমাণে আকর্ষণ করে, তখন তাঁহার সেই কথাটি theory of gravitation বলিয়া পণ্ডিত মহলে প্রতিষ্ঠা লাভ করিল। মৎস্যের যেমন দুইটি অন্ত—ল্যাজা এবং মুড়া বৈজ্ঞানিক অনুসন্ধান প্রণালীর তেমনি দুইটি অন্ত—দৃষ্ট অন্ত এবং সিদ্ধ অন্ত। দৃষ্টান্তগুলো—কাঁচা সামগ্রী raw materials; সেই কাঁচা সামগ্রী গুলোকে বিশেষ এক প্রকার সাধনের উনানে চড়াইয়া সিদ্ধ করিলেই তাহা সিদ্ধান্তে পরিণত হয়; সে সাধন কি? না ব্যাপ্তি সাধন ইংরাজী

যাহাকে বলে Generalisation। যাহা দেখা যায়, শুনা যায়, তাহাই দৃষ্টান্ত; আর দেখা শুনা বৃত্তান্তের ব্যাপ্তি সাধন করিয়া অর্থাৎ generalisation করিয়া যাহা স্থির করা যায় বা স্থাপন করা যায় তাহাই সিদ্ধান্ত। গোরু রোমন্থন করে (অর্থাৎ জাবর কাটে), ছাগল রোমন্থন করে, হরিণ রোমন্থন করে, ইহা আপামর সাধারণ সকল লোকেরই দেখা কথা আর, যাহা দেখা কথা, দৃষ্ট কথা, তাই দৃষ্টান্ত শব্দের বাচ্য। পক্ষান্তরে "শৃঙ্গীমাত্রই রোমন্থক" এই দৃষ্ট কথা নহে; যেহেতু জগতের সমস্ত শৃঙ্গী জন্তুকে (ভূত ভবিষ্যৎ বর্ত্তমান সমস্ত শৃঙ্গী জন্তুকে) কেহই চক্ষে দেখেও নাই—দেখিবেও না। গোরু রোমন্থন করে, ছাগল রোমন্থন করে, হরিণ রোমন্থন করে এ কথা সবাই জানে—চাষাভুসারাও জানে; কিন্তু শৃঙ্গী "রোমন্থক" এই পণ্ডিতের সিদ্ধান্তটি পণ্ডিতেরাই অনুমোদন করেন—ইহাতে চাষাভুসা লোকের দন্তস্ফুট হয় না। এই জন্য গৌতম সূত্রের ভাষ্যে উক্ত হইয়াছে যে, "ইদং ইত্থম্ভূতঞ্চ ইত্যভ্যনুজ্ঞায় মানং অর্থজাতং * * * সিদ্ধান্তঃ।" "এই বটে" "এই প্রকার বটে" এইরূপ সম্মতিসূচক বাক্যে যাহা পণ্ডিতগণ কর্ত্তৃক অনুজ্ঞাত হয় অর্থাৎ অনুমোদিত হয়, তাহাকেই সিদ্ধান্ত কহা যায়। "Newton gravitaion এর theory সংস্থাপন করিয়াছিলেন" এ কথার অর্থ এই যে, তিনি বিহিত প্রমাণ প্রয়োগ দ্বারা—তাহা—পণ্ডিতগণের অনুমোদনপযোগী করিয়া গড়িয়াছেন। অতএব Newtonian theoryর অনুবাদ আমরা সচ্ছন্দে করিতে পারি—নিউটনের সিদ্ধান্ত। তা যেন হইল—এটা যেন বুঝিলাম যে, theory = সিদ্ধান্ত; কিন্তু theoretical শব্দের অনুবাদ তুমি কি করিবে? ইহার উত্তর এই যে Theoretical শব্দের অনুবাদ আমি করি সাংসিদ্ধিক। সৈদ্ধান্তিক সাংসিদ্ধিক দুয়ের তাৎপর্য্যার্থ যদিচ একই কিন্তু দুয়ের মধ্যে সাংসিদ্ধিক শব্দটিকে আমি পছন্দ করি এই জন্য যেহেতু সাংসিদ্ধিক শব্দ পুরাকাল হইতে আমাদের দেশের পণ্ডিত মহলে ব্যবহার হইয়া আসিতেছে। আমাদের দেশীয় ভাষায়, সাংসিদ্ধিক সত্য (theoretical truth) তত্ত্ব শব্দের বাচ্য। তার সাক্ষী উদ্ভিদ্ তত্ত্ব বলিলে বুঝায়—উদ্ভিদ বিষয়ক স্থির সিদ্ধান্ত অর্থাৎ কিনা পাকা বৈজ্ঞানিক সিদ্ধান্ত বা প্রামাণিক সিদ্ধান্ত। আমি তাই—Practical science এবং Theoretical science এই বাক্য যুগলের অনুবাদ করি ব্যাবহারিক * বিজ্ঞান শাস্ত্র এবং তাত্ত্বিক বিজ্ঞান শাস্ত্র। Theoretically জর্ম্মান-সিল্‌বের রূপো নহে কিন্তু Practically তাহা রূপারই সামিল একথাটির আমি পুরাপুরি বাঙ্গলা অনুবাদ করি এইরূপ যে তত্ত্বতঃ জর্ম্মান সিল্‌বর্ রূপো নহে কিন্তু ব্যবহারতঃ তাহা রূপোরই সামিল।

Moralityর অনুবাদ নীতি করিলে দুই এক স্থলে তাহা জো শো করিয়া চলিতে পারে কিন্তু সকল স্থলেই তাহা সংলগ্ন হয় না—অধিকাংশ স্থলেই তাহা সংলগ্ন হয় না; যেহেতু ধর্ম্ম স্বতন্ত্র নীতি স্বতন্ত্র। চাণক্যের নীতি শাস্ত্রে বলে "শঠে শাঠ্যং সমাচরেৎ" শঠের প্রতি শঠতাচরণ করিবে; মনুর শাস্ত্রে বলে "ন পাপে প্রতিপাপঃ স্যাৎ" পাপীর প্রতি পাপাচরণ করিবে না। নীতি শাস্ত্রের বচন নীতি শাস্ত্রেরই শোভা পায়; ধর্ম্ম শাস্ত্রের বচন ধর্ম্ম শাস্ত্রেরই শোভা পায়; দুয়ের মধ্যে সাদা কালোর প্রভেদ। রাজধর্ম্ম রাজাকে সদুপায় অবলম্বন পূর্ব্বক

* সম্প্রতি আমি একজন নব্য এম. এ. উপাধিধারী বঙ্গযুবকের লেখনী দিয়া ব্যাবহারিক শব্দের পরিবর্ত্তে ব্যবহারিক শব্দ অনর্গল বাহির হইতে দেখিয়া অবাক হইয়াছি। তিনি "শারীরিক" লেখেন না—লেখেন "শরিরীক" "মানসিক" লেখেন না—লেখেন "মনসিক"; কেবল ব্যাবহারিকের বেলা লেখেন ব্যবহারিক।

প্রতিপালন প্রভৃতি সৎকার্যের অনুষ্ঠান করিতে বলে; রাজনীতি রাজাকে সৎ বা অসৎ যে কোন উপায়ে রিপু দমন প্রভৃতি প্রয়োজন কার্য্য অবিতর্কিতচিত্তে নিষ্পাদন করিতে বলে। ধর্ম্মের সীধা পথ আর, নীতির পেঁচাও পথ—দুয়ের মধ্যে প্রভেদ অস্বীকার করিতে পারা যায় না। তাহার মধ্যে একটী কথা আছে, সেটি এই যে, Honesty is the best policy ধর্ম্মানুমোদিত নীতিই প্রকৃত নীতি; এইরূপ বিবেচনার আমরা নীতি বলিতে প্রধানতঃ ধর্ম্মনীতি বুঝি, আর উচিতও সেইরূপ বোঝা; ধর্ম্ম নীতি কিনা? ধর্ম্মানুমোদিত নীতি—Moral maxim।

ধর্ম্মতত্ত্ব—Moral Science।

ধর্ম্মনীতি—Moral maxim।

নীতি বলিলে আমরা প্রধানতঃ ধর্ম্মনীতি বুঝি বলিয়া Moral training এর অনুবাদ করি নৈতিক শিক্ষা। ধর্ম্মনীতিই হ'চ্চে প্রকৃষ্ট নীতি অর্থাৎ নীতি Par excellence এই জন্য Moral training কে—নৈতিক শিক্ষা প্রকারান্তরে বলা যাইতে পারে কিন্তু তা বলিয়া ধর্ম্ম আর নীতি দুইই যে এক তাহা নহে। কর্ম্ম যেমন কৃ ধাতু হইতে আসিয়াছে ধর্ম্ম তেমনি ধৃ ধাতু হইতে আসিযাছে। যাহা করিতে হয় তাহাই কর্ম্ম যাহা ধরিয়া থাকিতে হয় তাহাই ধর্ম্ম। Morality এবং Religion দুইই দৃঢ়রূপে ধরিয়া থাকিবার বস্তু তাই দুইই ধর্ম্ম শব্দের বাচ্য, প্রভেদ কেবল এই যে,

Religion—Doctrinal ধর্ম্ম।

Morality—Practical ধর্ম্ম।

Religion কে—বিশ্বাসে ধরিয়া থাকিতে হয়।

Morality কে—কার্য্যে ধরিয়া থাকিতে হয়।

প্রকৃত কথা এই যে, Moralএর অনুবাদ জায়গা বুঝিয়া সুবিবেচনামতে করা কর্ত্তব্য। Moral courage এবং Physical courage এর মধ্যে প্রভেদ এই যে, Moral courage সাধুর লক্ষণ, Physical courage বীরের লক্ষণ; Moral courage সত্ত্বগুণ প্রধান, Physical courage রজোগুণ প্রধান। ঐ দুই ইংরাজি বাক্যের আমি তাই অনুবাদ করি—সাত্ত্বিক সাহস এবং রাজসিক সাহস। "I am morally sure এটা অমুক ব্যক্তির কাজ" ইহার অনুবাদ আমি করি "আমার অন্তরাত্মা বলিতেছে ওটা অমুক ব্যক্তির কাজ।" ইনি Physically weak but morally strong" ইহার অনুবাদ আমি করি—ইঁহার শরীর দুর্ব্বল কিন্তু অন্তরাত্মা সবল।

প্রসঙ্গাধীনে আমি স্বদেশীয় নব্য কৃতবিদ্য লেখকগণকে অনুনয় বিনয় করিয়া বলিতেছি যে, কতকগুলি ভাবাজ্ঞান বর্জ্জিত নব্য লেখকের দেখাদেখি তাঁহারা যেন বিবেক শব্দের অর্থ মুচড়াইয়া তাহাকে conscience করিয়া গড়িয়া না তোলেন। শ্রীমৎ শঙ্করাচার্য্য তাঁহার শারীরক ভাষ্যে, মহর্ষি কপিল তাঁহার সাংখ্য দর্শনে, পতঞ্জলি ঋষি তাঁহার যোগ শাস্ত্রে, বিবেক শব্দের ভূয়ো ভূয়ো উল্লেখ করিয়াছেন, কিন্তু উঁহাদের কেহই একটিবার ভুল ক্রমেও ঐ শব্দটি এরূপ স্থানে সন্নিবেশিত করেন নাই—যে স্থানের ত্রিসীমার মধ্যে—conscience অর্থের কিছু বিসর্গের ও ছায়া কোনো অংশে বা কোন ভাবে বা কোনো হিসাবে প্রকাশ করিতে পারে। ঐ সকল শ্রদ্ধেয় শাস্ত্রকারেরা সকলেই একবাক্যে বিবেক শব্দের এইরূপ অর্থ করেন যে, উহা বিবিক্ত করে discriminate করে—অনাত্মার সংস্পর্শ হইতে আত্মাকে বিবিক্ত করে, প্রকৃতির সংস্পর্শ হইতে পুরুষকে বিবিক্ত করে, অসত্যের সংস্পর্শ হইতে সত্যকে বিবিক্ত

করে, এই অর্থে বিবেক। বিবেকের এইরূপ সর্ববাদিসম্মত প্রকৃত অর্থটি (Discriminating faculty এই অর্থটি) উলটাইয়া দিয়া তাহাকে conscience এর অনুবাদ কার্য্যে লাগান বড় যে ভাল কাজ তাহা নহে; তাহা একপ্রকার দিনে ডাকাতি। কেন না সবাই জানে যে, বিবেকের অর্থে Discriminating Faculty অথচ আমি তাহার অনুবাদ করিতেছি conscience. এরূপ করিলে অত্যন্ত অবৈধ কার্য্য করা হয়—মধ্যাহ্ন দিবালোকে একজনের কণ্ঠের হার বল পূর্ব্বক অপহরণ করিয়া তাহা আর এক জনের কণ্ঠে ঝুলাইয়া দেওয়া হয়। Conscience এর দেশীয় প্রতিশব্দ কি—তাহা যদি সত্য সত্যই আপনারা জানিতে ইচ্ছা করেন তবে আমাদের দেশের পুরাতন পিতামহ শ্বেতশ্মশ্রু মনু কি বলিতেছেন তাহার প্রতি একটিবার শ্রদ্ধার সহিত কর্ণপাত করুন। তিনি তাঁহার সংহিতার ১৬১ শ্লোকে বলিতেছেন;—

"যৎকর্ম্ম কুর্ব্বতোহস্য-স্যাৎ পরিতোষোহন্তরাত্মনঃ।
তৎ প্রযত্নেন কুর্ব্বীত বিপরীতং তু বর্জ্জয়েৎ"॥

যে কর্ম্ম করিলে তোমার অন্তরাত্মা পরিতুষ্ট হয়, তাহাই যত্ন সহকারে করিবে—তাহার বিপরীত কর্ম্ম পরিবর্জ্জন করিবে। অন্তরাত্মা পরিতুষ্ট হওয়াও যা, আর conscience satisfied হওয়াও তা, দুয়ের মাঝে এক তিলও প্রভেদ নাই। অতএব এটা স্থির যে, conscience এর দেশীয় প্রতিশব্দ বিবেক নহে—conscience এর দেশীয় প্রতিশব্দ অন্তরাত্মা। কর্ণ যেমন শাব্দিক বাক্য শুনিবার বাহ্যেন্দ্রিয়, অন্তরাত্মা তেমনি অন্তর্যামী পরমাত্মার অশাব্দিক আদেশ শুনিবার অন্তরিন্দ্রিয়; তাই conscience এর আর এক নাম voice of God। আর একটা কথা এই যে, আমাদের দেশীয়-শাস্ত্রের মতানুসারে জীবাত্মা প্রত্যেক মনুষ্যের সাক্ষাৎ ভিত্তিভূমি অন্তরতম আত্মা পরমাত্মা সর্ব্ব জগতের (এবং সেই সঙ্গে জীবাত্মারও) ভিত্তিভূমি; অন্তরাত্মা মনুষ্য মণ্ডলীর Humanity এবং সেই সঙ্গে Moralityর সাক্ষাৎ ভিত্তিভূমি। বিবেক ঔদাসীন্যের লৌহ কবচে আবৃত হৃদয়; Conscience শিশুর ন্যায় অনাবৃত হৃদয়। বিবেক করে কি? না সত্যের তুলা দণ্ডে ধর্ম্মাধর্ম্ম তৌল করিয়া দেখিয়া ধর্ম্মের গুরুত্ব অবধারণ করে, তা-বই, বিবেক ধর্ম্মাধর্ম্মের স্পর্শ অনুভব করে না; তাহা যে করে, ধর্ম্মাধর্ম্মের স্পর্শ যে অনুভব করে, তাহার নাম দিই অন্তরাত্মা কি না Conscience। অন্তরাত্মা অধর্ম্মের সংস্পর্শে গ্লানিযুক্ত হয়, ধর্ম্মের সংস্পর্শে প্রসন্ন হয়; অন্তরাত্মা কাঁদে, অন্তরাত্মা ঠাণ্ডা হয়। পক্ষান্তরে, জটাধারী বিবেককে কেহই আজ পর্য্যন্ত প্রসন্ন হইতে বা বিষণ্ন হইতে, বা কাঁদিতে বা ঠাণ্ডা হইতে দেখেন নাই। অতএব এটা স্থির যে, বিবেক Conscience নহে—বিবেক Discrimination? অন্তরাত্মাই Conscience। তা যেন হইল—এটা যেন বুঝিলাম যে, অন্তরাত্মাই Conscience. কিন্তু "লোকটা বড় Conscientious" এ কথাটি পুরাপুরি বাঙ্গালার বলিতে হইলে তুমি কি বলিবে? চিরকাল যাহা বলিয়া আসিতেছি যদি তাহাই বলি—বলিব যে, লোকটা বড় ধর্ম্মভীরু তা বই, এরূপ বলিব না যে, লোকটা বড় বিবেকী (!)। একজন চাষা কর্ত্তৃকারক কাহাকে বলে তাহা জানে না—কর্ম্মকারক কাহাকে বলে তাহা জানে না—অথচ কথোপকথনের সময় কর্ত্তৃকারকের জায়গায় কর্ত্তা বসায়, কর্ম্মের জায়গায় কর্ম্ম বসায়; তেমনি একজন মূর্খ (গুহ চণ্ডাল) ধর্ম্ম কাহাকে বলে, অধর্ম্ম কাহাকে বলে তাহা না জানিতে পারে; অথচ এরূপ হইতে পারে যে, সে মিথ্যা কহিতে ডরায়, চুরি করিতে ডরায়। ডরায় কাহাকে? পুলিশের কনষ্টবলকে না—ডরায় সে অন্তরাত্মাকে। একজন সাঁওতালকে ধরিয়া তাহাকে নানা প্রকার

ভয় মৈত্রতা দেখাইয়া মিথ্যাসাক্ষ্য দিবার জন্য বিচারপতির সাক্ষাতে দাঁড় করানো হইয়াছিল সাঁওতাল বেচারা বার-দুই শেখানো কথাটা বলিতে চেষ্টা করিল কিন্তু কিছুতেই তাহা তাহার মুখ দিয়া বাহির হইল না—সে তখন কাঁদিয়া ফেলিল, আর, বলিল যে, অমুক ব্যক্তি আমাকে এই কথা বলিতে শিখাইয়া দিয়াছে। ইহারই নাম ধর্ম্মভীরুতা Conscientiousness।

Patriot শব্দের যাঁহারা অনুবাদ করেন দেশহিতৈষী, তাঁহারা নিতান্তই দায়ে পড়িয়া তাহা করেন। Patriot শব্দের ঠিক্ প্রতিশব্দ আমাদের দেশীয় ভাষাতে নাই ও কস্মিন্‌কালে ছিল না। পুরাতন গ্রীক দেশে Sparta প্রভৃতি খণ্ড খণ্ড রাজ্যের Patriotism প্রথমে তাহাদের চতুঃসীমার মধ্যেই আবদ্ধ ছিল। তাহার পরে পারস্য দেশের সহিত যুদ্ধের তাড়নায় সেই সমস্ত ক্ষুদ্র Patriotism একত্র জমাট্-বদ্ধ হইয়া সমস্ত গ্রীকবাসীকে একাত্মা করিয়া তুলিয়াছিল, এবং তাহার পরে সেই জমাট্ বদ্ধ Patriotismকে Olympic games নামক উৎসব দ্বারা সময়ে সময়ে ঝালানো হইত। পুরাতন রোমান Patriotism প্রথমে রোম নগরের মধ্যেই পিঞ্জর-বদ্ধ ছিল ক্রমে ক্রমে তাহা পক্ষ বিস্তার করিয়া সারা ইটালীময় পরিব্যাপ্ত হইল। পৈতৃক ভিটা যে Patriotism এর গোড়ার কাহিনী তাহা তাহার নামেই স্বপ্রকাশ। পৈতৃক ভিটার প্রতি প্রাণের টান যাহা অধিবাসীর মনে স্বভাবতই জন্মে, সেই প্রাণের টান ক্রমশঃ বাড়িয়া উঠিয়া দেশময় উথলিয়া পড়িলে তাহারই নাম দেওয়া হয় Patriotism। তার সাক্ষী—Expatriate শব্দের মৌলিক অর্থ পৈতৃক ভিটা হইতে স্থানান্তরিত করা এবং তাহার গৌণ অর্থ স্বদেশের সহিত সম্পর্ক রহিত করা। দেশের হিত সাধন করা Philanthropist স্বতন্ত্র, আর কায়মনোবাক্যে দেশের স্বকীয় মাহাত্ম্যের সমর্থনকারী Patriot স্বতন্ত্র। যিনি স্বদেশের স্বাধীনতা, গৌরব, তেজোবীর্য্য এবং মহত্ত্ব রক্ষণ করিয়া পিতৃভূমির মুখ উজ্জ্বল করেন তিনিই Patriot। তিনি যদি নেপোলিয়নের ন্যায় রুধির স্রোতে দেশকে ভাসাইয়া দেশের পরাকাষ্ঠা হিতসাধন করেন, আর, বলেন যে, দেশের মহত্ত্ব যদি না রহিল তবে তাহার হিতে কাজ নাই, তথাপি তিনি Patriot। পক্ষান্তরে, যাঁহারা কাটা ছাঁটা আঁটা সাঁটা পোষাক এবং দোকান সাজাইয়া গৃহ সজ্জাতেই সভ্যতার পরাকাষ্ঠা দেখেন, স্বদেশের কিছুই যাঁহারা স্বচক্ষে দেখিতে পারেন না; এমন কি, স্বদেশের সর্ব্ববাদিসম্মত বিশিষ্ট উৎকর্ষ স্থানটিকেও যাঁহারা কেবল অন্যের দেখাদেখি নাক মুখ সিটকাইয়া ভাল বলেন। তা বই, তাহার ভালও আপন চক্ষে দেখেনও না—দেখিতে জানেনও না। যাঁহারা স্বদেশের গৌরবেও আপনাদিগকে গৌরবান্বিত মনে করেন না, স্বদেশের অপমানেও আপনাদিগকে অপমানিত মনে করেন না, তাহা দূরে থাকুক উল্টা আরো যাঁহারা স্বদেশকে নিচু করিয়া আপনারা উঁচু হইবার চেষ্টায় যাচিয়া মান এবং কাঁদিয়া সোহাগের কর্দ্দমাক্ত পথে ঊর্দ্ধশ্বাসে ধাবমান হন, তাঁহারা যদি স্বদেশের মাথা হেঁটকরা-দেহের যাঁতা চালাইবার উপযোগী মহা মহা বহ্বাড়ম্বরের ব্যাপারে ব্যাপৃত হইয়া দেশ হিতৈষিতার ধ্বজা উড়াইতে এক মুহূর্ত্তও ক্ষান্ত না হ'ন, তাহা হইলেও আমি তাঁহাদিগকে Gariboldi বলিব না। স্বর্গীয় বিদ্যাসাগর মহাশয় ওরূপ Gariboldi ছিলেন না, কিন্তু তাঁহাকে আমরা Patriot বলিলে যথার্থ যাহা তিনি ছিলেন তাঁহাকে তাহাই বলা হয়। আপনারা হয় তো মনে করিতেছেন যে তিনি বিদ্যালয় প্রতিষ্ঠিত করিয়াছিলেন, দীন দুঃখীদিগের মা বাপ ছিলেন, বিধবা রমণীদিগের সন্তাপানলে নয়ন জল বর্ষণ করিতেন, সেই কারণে আমি তাঁহাকে Patriot বলিতেছি। এরূপ অবিচার আপনারা আমার প্রতি করিবেন না। তিনি যদি এক শত

বিশ্ববিদ্যালয় স্থাপন করিতেন, শত সহস্র দরিদ্র লোককে Rothschild করিয়া দিতেন, দশকোটী বিধবার মৃত সাধবা পুনর্জীবিত করিতেন, তাহা হইলে শুদ্ধ কেবল সেই কারণে তাঁহাকে আমি Patriot বলিতাম না, তাহা হইলে বলিতাম তিনি মস্ত এক Philanthropist : Patriot তাঁহাকে বলিতেছি আরেক কারণে। যখন তিনি Woodrow সাহেবের অধীনতা শৃঙ্খল ছিন্ন করিয়া নিঃসম্বল হস্তে গৃহে প্রত্যাগমন পূর্ব্বক লেখনী যন্ত্র দ্বারা জীবিকা সংস্থানের পথ কাটিতে আরম্ভ করিলেন, তখন বুঝিলাম যে হাঁ ইনি Patriot যেহেতু ইনি খাওয়া পরা অপেক্ষা স্বাধীনতাকে প্রিয় বলিয়া জানেন। যখন দেখিলাম যে, তিনি উনবিংশ শতাব্দীর সভ্যতার সারাংশ সমস্তই ক্রোড় পাতিয়া গ্রহণ করিয়াছেন, অথচ সে সভ্যতার কৃত্রিম কুহকাংশে পদাঘাত করিয়া স্বদেশীয় উচ্চ অঙ্গের সভ্যতা বিদ্যা বিনয় দয়া দাক্ষিণ্য মহত্ত্ব এবং সদাশয়তা সমস্তই আপনাতে মূর্ত্তিমান্ করিয়াছেন, তখন বুঝিলাম যে ব্রাহ্মণের অন্তঃকরণ সত্যসত্যই Patriot ছাঁচে গঠিত। যখন দেখিলাম যে "এ দেশের কিছু হইবে না" বলিয়া তিনি অকেজো মৌখিক সম্ভ্রান্ত লোকদিগের সংসর্গে বিমুখ হইয়া বাষ্পগদ্গদ লোচনে গৃহকোটরে ঢুকিয়া আপনাতে আপনি ভর করিয়া অবস্থিতি করিতেছেন—দীপ্ত দিবাকর অল্পে অল্পে তেজোরশ্মি গুটাইয়া অস্তাচল শিখরে অবনত হইতেছেন, তখন বুঝিলাম যে, পূর্ব্বজন্মে ইনি প্রাচীন রোম নগরের কোনো একজন খ্যাতনামা Patriot ছিলেন—পুণ্যক্ষয়ে স্বর্গ হইতে আমাদের এই হতভাগ্য দেশে নিপতিত হইয়া মনের খেদে ধূলায় পড়িয়া কাঁদিয়া গড়াগড়ি যাইতেছেন, অথচ কেহই তাঁহার সহিত কাজে যোগ দিতেছে না।

Patriot বলিতে আমি যাহা বুঝি তাহা বলিলাম। Patriotism শব্দের অনুবাদ কিরূপ হইলে ভাল হয়, তাহা আমার ঘটে যোগাইতেছে না। যা' তা' খেলো সামগ্রীকে patriotism বলিয়া patriot নামের গায়ে, আর দেশীয় লোকের চোখে, যথেষ্ট ধূলি নিক্ষেপ করা হইয়াছে এবং হইতেছে; এখন আমার দেশীয় ভ্রাতারা এইরূপ ধূলির আবির খেলা হইতে ক্ষান্ত হইলে আমি বাঁচি—patriot শব্দের অনুবাদ ধীরে সুস্থে পরে হ'বে! Patriotism শব্দের গৌরবান্বিত পদবীতে "স্বদেশবাৎসল্য" এই মাটির পুতুলটি প্রতিষ্ঠিত করিলে তাহাতে আর কিছু হো'ক না হো'ক—বঙ্গ সাহিত্যের খেলা-ধূলা কার্য্য অনেক কাল নির্ব্বিঘ্নে চলিতে পারিবে—আমাদের ভাগ্যে তাহাই ঢের।

তাহার পরে আসিতেছে—বিজ্ঞান ইতিহাস কাব্য প্রভৃতি সকল প্রকার সাহিত্য আলোচনা ও সেই সেই বিষয়ে উৎকৃষ্ট গ্রন্থাদির প্রকাশ। "দর্শন বিজ্ঞান ইতিহাস কাব্য" এই বাক্যটির মাথা নিচু পা উঁচু অবস্থা ঘুচাইয়া উহাকে সোজা করিয়া দাঁড় করানো উচিত; উহাকে করা উচিত "কাব্য ইতিহাস বিজ্ঞান দর্শন।" কেননা, প্রথমে কাব্য, পরে ইতিহাস, পরে বিজ্ঞান, পরে দর্শন, ইহাই জ্ঞান-বিজ্ঞানের বিকাশের উত্তরোত্তর ক্রমান্বয় পদ্ধতি।

বিদ্যালয়ে বিদ্যাশিক্ষা করিয়াও মনুষ্য প্রথম বয়সে কাব্যের, দ্বিতীয় বয়সে ইতিহাসের, তৃতীয় বয়সে বিজ্ঞানের, চতুর্থ বয়সে তত্ত্বজ্ঞানের, কিছু না কিছু টুক্‌রা টাক্‌রা পাথেয় সম্বল মনোভাণ্ডারে সংগ্রহ করে।

প্রথম বয়সে মনুষ্য যখন মা'য়ের মুখে শোনে "এটা করিতে নাই—ওটা করিতে নাই" তখন তাহা কেন করিতে নাই জিজ্ঞাসা করে না; ধাত্রীর মুখে যখন শোনে যে "সাপের মাথায় সাত রাজার ধন মাণিক আছে" তখন তাহার বুদ্ধিতে তাহা কেনবাক্য। এই বয়সে

কল্পনার কুহকে মুগ্ধ হইয়া সকল মনুষ্যই অশিক্ষিত কবি হয়।

তাহার পরে গতানুগতিকতা শেখে—"বাবা এইরূপ করে আমিও এইরূপ করিব" "পাঁচজনে এইরূপ করে আমিও এইরূপ করিব" "মাষ্টার মহাশয় এইরূপ করিয়া বই পড়ে—আমিও এইরূপ করিয়া বই পড়িব" এইরূপ আপাতদর্শী বুদ্ধিতে চালিত হইয়া পার্শ্ববর্ত্তী লোকেরা যে যাহা বলে এবং যে যাহা করে তাহাই শেখে। এই বয়সে মনুষ্য পিতৃ-পিতামহ-সেবিত বাঁধা রাস্তায় বাঁধা চালে চলিতে শিক্ষা করিয়া অশিক্ষিত সভ্য হয়।

তাহার পরে মনুষ্য জ্ঞাতব্য বিষয় কতক বা দেখিয়া শেখে, কতক বা ঠেকিয়া শেখে। যখন ঠেকিয়া শেখে তখন তার চক্ষু ফোটে। পরের কথায় নির্ভর করিয়া এবং পরের দেখাদেখি অন্ধকারাচ্ছন্ন পথে চলিতে গিয়া যখন সে বার পাঁচ ছয় ঠকে, তখন সে সকল বিষয় আপনার চক্ষে দেখিয়া, আপনার কর্ণে শুনিয়া, আপনার বুদ্ধিতে বিচার করিয়া যাহার মধ্যে যতটুকু সত্য পাওয়া যাইতে পারে, তাহার মধ্য হইতে তাহা টানিয়া বাহির করে এবং তদনুসারে কর্ত্তব্য স্থির করে। এই বয়সে মনুষ্য স্বাধীনতায় ভর করিয়া দাঁড়াইয়া অশিক্ষিত বিজ্ঞ হয়।

তাহার পরে মনুষ্য—বাস্তবিক আমি কতটুকু স্বাধীন—কতটুকু পরাধীন; বাস্তবিক আমার ক্ষমতার দৌড় কতটুকু; বাস্তবিক আমার কোথায় স্থিতি কোথায় গতি, কোথা হইতে উৎপত্তি বাস্তবিক আমি কি করিতে সংসারে আসিয়াছি; সংসারের আদি কি, অন্ত কি, সত্য কি; কর্ত্তব্য কি, এই সকল বিষয় মনের মধ্যে তোলা পাড়া করিয়া দেখে; সংক্ষেপে আপনাকে আপনি সত্যের তুলাদণ্ডে তৌল করিয়া দেখে এবং সেই আত্ম-পরীক্ষা হইতে (Socrates এর know thyself হইতে) সার সার জ্ঞানামৃত মন্থন করিয়া তাহার গুণে ধীর নম্র শ্রদ্ধাবান্ এবং ভক্তিমান্ হয়; এই বয়সে মনুষ্য বিবেক এবং বৈরাগ্য অবলম্বন করিয়া অশিক্ষিত প্রাজ্ঞ হয়।

মনুষ্যের বয়সের গতির সঙ্গে সঙ্গে তাহার মনের গতি ধাপে ধাপে যেরূপ নীচু হইতে উঁচু দিকে ফিরিয়া যাইতে থাকে, তাহারই আমি একটি আনুপূর্ব্বিক চুম্বক-দৃশ্য যত অল্প কথায় পারি চিত্রিত করিতে চেষ্টা করিলাম। কিন্তু নৈয়ায়িকদিগকে আমি বড ডরাই বিশেষতঃ এ দেশের এবং এ কালের নৈয়ায়িকদিগকে আমি বাঘের মত ডরাই! এক জন নৈয়ায়িক ঘানির ঘূর্ণনে কৌতূকাবিষ্ট হইয়া কলুকে জিজ্ঞাসা করিলেন, তোমার গরুর গলায় ঘন্টা কেন? কলুর মুখে যখন শুনিলেন যে ঘণ্টার শব্দে জানিতে পারা যায় গোরু চলিতেছে, তখন সে কথা তাঁহার মনঃপূত হইল না; তিনি তাঁহার কুশাগ্রীয় সূক্ষ্ম বুদ্ধি পরিচালনা করিয়া বলিলেন যে, "গোরু যদি দাঁড়িয়ে ঘণ্টা নাড়ে?" সমালোচক তেমনি আমাকে কি বলিবেন, আমি তাহা জানি; তিনি প্রবীণ বিজ্ঞতা সহকারে বলিবেন যে, "তুমি বলিতেছ মনুষ্য তৃতীয় বয়সে অশিক্ষিত বিজ্ঞ হয়, চতুর্থ বয়সে অশিক্ষিত প্রাজ্ঞ হয়; কিন্তু যদি সে আন্দামান উপদ্বীপে জন্ম গ্রহণ করে। ইহার তুমি কি উত্তর দাও"? ইহার উত্তর আমি এই দিই যে, "আমার ঘাট হইয়াছে!" মাথা নাই তার মাথা ব্যথা! আন্দামানীর তৃতীয় বয়স হইলে, তবে তো সে তৃতীয় বয়সে অশিক্ষিত বিজ্ঞ হইবে! তাহা তাহার ভাগ্যে হয় কই! আন্দামানী চিরজীবনই প্রথম বয়সের গণ্ডীটাতে হামাগুড়ি দ্যায়—চিরকালই সে শিশু থাকে। কাজেই আন্দামানী অশিক্ষিত কবি পর্য্যন্ত হইয়াই ক্ষান্ত থাকে। সুশিক্ষিত সভ্য লোকেরা সহস্র সাধ্য সাধন করিয়াও, যাহা দেখিতে পান নাক, আন্দামানীর ন্যায় অশিক্ষিত কবিরা তাহা বিনা চেষ্টায় দেখিতে পায় অরণ্যের আড়ালে আবডালে ভূত প্রেত যক্ষ রক্ষ বনদেবতা প্রভৃতি কত কি যে কল্পনাচক্ষে

দেখিতে পায়, তাহার ওর নাই।

মনুষ্য যদি সুশিক্ষিত কবি হইতে ইচ্ছা করে তবে রীতিমত কাব্যশাস্ত্রের অনুশীলন; সুশিক্ষিত বিজ্ঞ হইতে হইলে, বিজ্ঞান-শাস্ত্রের অনুশীলন; সুশিক্ষিত প্রাজ্ঞ হইতে হইলে, দর্শন-শাস্ত্রের অনুশীলন—তাহার পক্ষে নিতান্তই আবশ্যক।

বঙ্গভাষার অধিকারায়ত্ত প্রদেশে সুশিক্ষা পথের ঐ চারিটি সোপান পংক্তি কাটিয়া প্রস্তুত করিবার জন্য সাহিত্য-পরিষদ্ বদ্ধপরিকর হইয়াছেন—এ বৃত্তান্তটি আমাদের দেশের বর্ত্তমান সময়ের খুবই একটি শুভ চিহ্ন তাহাতে আর সন্দেহ নাই। শিক্ষিত ব্যক্তিদিগকে শিক্ষা-বিতরণ করা এক প্রকার তেলা মাথায় তেল দেওয়া—সাহিত্য-পরিষদের উদ্দেশ্য তাহা নহে। সাহিত্য-পরিষদের প্রকৃত উদ্দেশ্য হচ্চে অশিক্ষিত মহলে সুশিক্ষার আলোক-রশ্মি বিকীর্ণ করা;—যাঁহারা ইংরাজী জানেন না, তাঁহারা বাঙ্গালা ভাষায় জ্ঞানানুশীলন করিয়াই যাহাতে কালোচিত সুশিক্ষা লাভ করিতে পারেন, ধীরে ধীরে তাহার পথ প্রস্তুত করা।

আমাদের দেশের বর্ত্তমান সময়ে সুশিক্ষার পথের কণ্টক তিন শ্রেণীর ব্যক্তি—সুশিক্ষার পথের দীপ-স্তম্ভ এক শ্রেণীর ব্যক্তি। পূর্ব্বোক্ত তিন শ্রেণীর ব্যক্তি হচ্চেন, প্রথম—না পড়িয়া পণ্ডিত।

দ্বিতীয়—বই মুখস্থ করিয়া পুঁথিগত বিদ্যার জাহাজ!

তৃতীয়—ইংরাজী বিদ্যার অসারাংশ লেহন করিয়া, তমোতে আপাদমস্তক পরিপূরিত, স্ফীত, উদ্ধত, দিশাহারা কাণ্ডজ্ঞানরহিত কি যেন কি!

এই তিন শ্রেণীর ব্যক্তি সুশিক্ষাপথের কণ্টক। পক্ষান্তরে,

দেশোচিত সংস্কৃত বিদ্যা এবং কালোচিত ইংরাজী বিদ্যার মর্ম্মের অভ্যন্তরে প্রবেশ করিয়া, দুয়ের যাঁহারা সারাংশ আত্মসাৎ করিয়াছেন :

দেশ এবং কাল দুয়ের যাঁহারা মর্ম্মস্থানীয় ধাতু পরীক্ষা করিয়া দেখিয়া উভয়ের ভেদ অবগত হইয়াছেন।

যাঁহাদের নাড়ী-জ্ঞান আছে;

যাঁহারা কাহাকে কি বলে, কাহাকে কি বলে না, তাহা বিধি মতে বিচার করিয়া ঠিক্ ঠাক বুঝিয়াছেন;

কাহাকে সভ্যতা বলে, কাহাকে সভ্যতা বলে না; কাহাকে Patriotism বলে, কাহাকে Patriotism বলে না; কাহাকে স্বাধীনতা বলে, কাহাকে স্বাধীনতা বলে না; তাহা এবং তাহার ভিতরকার মারপ্যাচ, সমস্তই যাঁহাদের ভাল করিয়া জানা হইয়াছে;

যাঁহারা বুঝিয়াছেন যে, কাহারো কোনো তক্কা রাখি না ভাব এবং হাম্বড়া ভাব স্বাধীনতা নহে, তাহা তমোগুণের অধীনতা;

যাঁহারা বুঝিয়াছেন যে, গৃহে হিতাকাঙ্খী গুরুজনের অধীনতা, কর্ম্মক্ষেত্রে প্রতিপালক প্রভুর অধীনতা এবং রণক্ষেত্রে সেনাপতির অধীনতা পরাধীনতা নহে;

যাঁহারা বুঝিয়াছেন যে, ভদ্রসমাজোচিত নম্র ব্যবহার কাপুরুষত্বের লক্ষণ নহে; আর ঔদ্ধত্যপ্রকাশ, Spirit ফলানো এবং মৌখিক গর্ব্ব-আস্ফালন বীরত্বের লক্ষণ নহে;

যাঁহারা বুঝিয়াছেন যে শিখেরা জজমাজিষ্টরকে সেলাম করে বলিয়া তাহারা কাপুরুষ নহে; আর বাঙ্গালীরা উচ্চপদস্থ ব্যক্তিগণের প্রতি ন্যায্য সম্মান প্রদর্শন করে না বলিয়া, তাহারা

মস্ত বীর পুরুষ নহে,

মোট কথা এই যে, যাঁহারা এ দেশ এবং এ কাল, ভারতবর্ষ এবং ঊনবিংশ শতাব্দী দুয়েরই শাস্ত্রসমুদ্র মন্থন করিয়া রসজ্ঞতা, অভিজ্ঞতা, বিজ্ঞতা এবং প্রাজ্ঞতা, এই চারিটি অমূল্য রত্ন উপার্জ্জন করিয়াছেন,কাব্যশাস্ত্র মন্থন করিয়া রসজ্ঞতা উপার্জ্জন করিয়াছেন; এবং দর্শনশাস্ত্র মন্থন করিয়া প্রাজ্ঞতা উপার্জ্জন করিয়াছেন; তাঁহাদের শ্রেণীর ব্যক্তিরাই বঙ্গের সুশিক্ষা পথের দীপ-স্তম্ভ। শেষোক্ত শ্রেণীর সুযোগ্য ব্যক্তিদিগের উপরেই সাহিত্য-পরিষদের সমস্ত আশা ভরসা নির্ভর করিতেছে।

অতঃপর আসিতেছে, সাহিত্যপরিষদ পত্রিকা। পত্রিকা খানি সাহিত্য-সেবক-দিগের বাণিজ্য তরী। তাহা উচ্চ অঙ্গের সাহিত্য-বিজ্ঞানাদির গুরুভার বহন করিয়া বন্দরে বন্দরে যাতায়াত করিতেছে, মন্দ না। তাহা যেমন চলিতেছে, তেমনি চলিতে থাকিলে, তাহার বয়োবৃদ্ধির সঙ্গে সঙ্গে তাহার শ্রীবৃদ্ধি হইবে, এ আমাদের বলবতী আশা ফলবতী না হইবার কোন কারণ নাই। বিশেষতঃ যখন নগেন্দ্র বাবুর ন্যায় অমন এক জন উদ্যমশীল সদাশয় এবং সুদক্ষ নাবিক তাহার হাল ধরিয়া রহিয়াছেন। নগেন্দ্র বাবুই তাঁহার স্থানের ঠিক উপযুক্ত— ইংরাজিতে যাহাকে বলে, The right man in the right place

আমাদের সুগোচরার্থে মোট কথা যাহা আমার বক্তব্য, তাহা এই যে, এই দুই বৎসর সাহিত্যপরিষৎ যে ভাবে চলিয়া আসিতেছে, তাহা তাহার স্থায়িত্বের পক্ষে যথেষ্ট, কিন্তু উন্নতির পক্ষে যথেষ্ট নহে। তাহার উন্নতির পথ উন্মুক্ত করিয়া দিতে হইলে, শাস্ত্রজ্ঞ ব্রাহ্মণপণ্ডিতগণের সহিত ইংরাজী-সংস্কৃতজ্ঞ ভদ্র বিনীত এবং সুশিক্ষিত ব্যক্তিগণের জোট-পাট সংঘটন করিয়া, কিরূপ প্রণালীতে কার্য্য করিলে ভাল হয়, তাহা আমার যতদূর সাধ্য তাহা আমি সংক্ষেপে বলিয়া চুকাইয়াছি, আপনাদের বিবেচনায় তৎসম্বন্ধে আপনারা যাহা ভাল বোঝেন, তাহাই করিবেন।

এইখানে আমি আজ একটি আনন্দজনক বিষয়ের প্রজ্ঞাপন করিয়া, মধুরেণ সমাপয়েৎ করিতে পারিতাম, যে হেতু ইহারই মধ্যে পরিষদ গোটা চার পাঁচ আয়াসসাধ্য অনুসন্ধান কার্য্য যেরূপ বিচক্ষণতা এবং নিপুণতার সহিত সুসম্পন্ন করিয়াছেন—তাহা অনতিবিলম্বে গুণগ্রাহী সাধারণের নিকট যথোচিত আদরভাজন হইবে, সে বিষয়ে আমার বিন্দুমাত্রও সংশয় নাই। দুর্ভাগ্যক্রমে আমি আজ মধুরেণ সমাপয়েৎ করিবার এমন সুযোগ পাইয়াও এ যাত্রায় তাহা স্থগিত রাখিতে বাধ্য হইতেছি; কেন না আমিও শ্রান্ত হইয়াছি—আপনারাও শ্রান্ত হইয়াছেন। তা বলিয়া আপনারা মনঃক্ষুণ্ণ হইবেন না। বর্ত্তমান প্রবন্ধ ছাপাইয়া প্রকাশ করিবার সময় এই প্রবন্ধের পরিশিষ্ট ভাগেই হউক, আর পৃথক্ কার্য্য বিবরণীতেই হউক, ঐ অভিনন্দনীয় বার্ত্তাগুলির যথাবিহিত পর্য্যালোচনার ত্রুটি হইবে না।

অতঃপর এ দুই বৎসর আপনারা আমাকে সভাপতির গৌরবান্বিত আসনে অধিরূঢ় করাইয়া, যেরূপ সম্মানিত করিয়াছেন এবং আমার কার্য্যের অসমীচীনতা যেরূপ সদয় দৃষ্টিতে উপেক্ষা করিয়াছেন, তজ্জন্য আমি আপনাদিগকে ভূয়োভূয়ঃ ধন্যবাদ প্রদান করিয়া পরিশেষে নিবেদন করিতেছি যে, এখন যদি আপনারা আমাকে অনুগ্রহ করিয়া অবসর প্রদান করিতে সম্মত হন, তবে তাহা মুক্তকণ্ঠে বলুন, তাহা হইলে, আমি আগামিবৎ যোগ্যতর সভাপতির যথাবিহিত সংকারের জন্য, স্থান খালি করিয়া সুপ্রসন্ন চিত্তে সভাপতির আসন হইতে সরিয়া দাঁড়াই।

# উপসর্গের অর্থ-বিচার

মুগ্ধবোধ ব্যাকরণের প্রণেতা বোপদেব তাঁহার ব্যাকরণের ললাট ফলকে এইরূপ একটা চিত্তদমানিয়া ঘোষণা-বাণীর ধ্বজপতাকা লট্‌কাইয়া দিয়াছেন ঃ—

"অহং চ ভাষ্যকারশ্চ, কুশাগ্রীয় ধিয়াবুভৌ।
নৈব শব্দাম্বুধেঃ পারং কিমন্যেজড়বুদ্ধয়ঃ॥

আমি এবং ভাষ্যকার—আমাদের দুজনার উভয়েরই বুদ্ধি কুশাগ্রের ন্যায় সূক্ষ্ম ; তাহা সত্ত্বেও আমরা এ যাবৎকাল পর্য্যন্ত সাধ্যসাধনা করিয়াও শব্দাম্বুধির পার পাইলাম না—কী ছার জড়বুদ্ধি অপরেরা!" তিমি মৎস্যের দশাই যখন এইরূপ, তখন, আমাদের ন্যায় পুঁটিপাঁটা শ্রেণীর ভাষার ব্যাপারীদের কী হইবে গতি? কোনো চিন্তা নাই। অকূল শব্দাম্বুধির একস্থানে আমি Behring strait এর ন্যায় একটা সরু সোঁতা দেখিতে পাইয়াছি—তাহার এ পারে বঙ্গ-ভারতীয় এবং ও-পারে ইঙ্গ-ভারতীয় পীঠস্থান। এই দুই পারের দুই বিস্তীর্ণ ভাষাক্ষেত্র হইতে উপসর্গের পাকা ধান্য সংগ্রহ করিয়া শ্রোতৃ মহাজনদিগকে দিয়া তাহার মূল্য যাচাই করাইয়া লইব মনে করিয়াছি ; আমাদের এ যাত্রার পক্ষে তাহাই যথেষ্ট।

অতএব আর-বেশী ভূমিকা না করিয়া তাহাতেই এক্ষণে প্রবৃত্ত হওয়া যাইতেছে।

প্র এবং নি উপসর্গের
পরস্পর প্রতিযোগিতা
দ্রষ্টব্য।

বঙ্গ-ভাষার প্র = ইংরাজি ভাষার Pro
বঙ্গ-ভাষার নি = ইংরাজি ভাষার In

প্র এবং নি উপসর্গের পরস্পর
প্রতিযোগিতার
দৃষ্টান্ত।

প্র এবং নি এই দুই উপসর্গের দৃষ্টান্ত।

প্রশ্বাস ... ... নিঃশ্বাস।
প্রবৃত্তি ... ... নিবৃত্তি
প্রবাস ... ... নিবাস
প্রবেশ ... ... নিবেশ
প্রক্ষেপ ... ... নিক্ষেপ
প্রকৃষ্ট ... ... নিকৃষ্ট

এই দৃষ্টান্তগুলিতে প্র এবং নি এই দুই উপসর্গের অর্থ স্পষ্ট ধরা দিতেছে। স্পষ্টই বুঝা যাইতেছে যে,

প্র = pro = forth

নি = in

প্র-উপসর্গের লক্ষ্য সম্মুখের দিকে ; নি উপসর্গের লক্ষ্য ভিতরের দিকে। তাহার সাক্ষী—

প্রশ্বাস = breathing forth

নিশ্বাস = inhailing

প্রবৃত্তি নিবৃত্তির মধ্যেও প্র এবং নি উপসর্গের ঐরূপ প্রতিযোগিতা দেখিতে পাওয়া যায় যথা,—

প্রবৃত্তি = pro-pensity = সম্মুখের দিকে ঝোঁক।

নিবৃত্তি = ভিতরের দিকে বৃত্তি টানিয়া লওয়া।

প্রবাসের লক্ষ্য বাড়ীর বাহিরের দিকে।

নিবাসের লক্ষ্য বাড়ীর ভিতরের দিকে।

প্রবেশের লক্ষ্য সম্মুখের দিকে ; যেমন, সম্মুখস্থিত অরণ্যে প্রবেশ। নিবেশের লক্ষ্য ভিতরের দিকে , যেমন পুস্তকের অভ্যন্তরে মনোনিবেশ। তাহার মধ্যে একটি কথা আছে ;— এক দিক্ দিয়া দেখিলে যাহা প্র, আর এক দিক্ দিয়া দেখিলে তাহা নি। কোন শব্দের বাচ্য বিষয়কে কোন্ দিক্ দিয়া দেখা হইতেছে, তাহা সেই শব্দের প্রচলিত অর্থ দৃষ্টে অতীব সহজে জানা যাইতে পারে। যেখানে দেখিবে, যে, প্র-পূর্ব্বক কোন একটি শব্দের সহিত নি-পূর্ব্বক আর একটি শব্দের অর্থ সাদৃশ্য দেদীপ্যমান, সেখানে নিশ্চয়ই জানিবে যে, দুই শব্দের অর্থ দুই বিপরীত দিক দিয়া অবধারণ করা হইতেছে। proclivity এবং inclination এই দুই শব্দের অর্থ অবিকল একইরূপ ; অথচ পূর্ব্বোক্ত শব্দের আদিতে pro, শেষোক্ত শব্দের আদিতে in। দুই শব্দের অর্থ ঝোঁক। কিন্তু ঝোঁকের লক্ষ্য তাহার দুই প্রান্তের দুই বিভিন্ন দিকে :—

ঝোঁকই বলো, টানই বলো আর প্রবৃত্তিই বলো, তাহা লক্ষ্যকর্ত্তার proclivity, লক্ষ্য বস্তুর প্রতি inclination।

প্রবেশ শব্দের প্র প্রবেশ কর্ত্তার সম্মুখ দিক্ দেখাইয়া দেয় ; নিবেশ শব্দের নি লক্ষ্য বস্তুর ভিতরের দিক্ দেখাইয়া দেয়। নিক্ষেপ এবং প্রক্ষেপ শব্দের প্রচলিত অর্থের প্রতি দৃষ্টি করিলে, যাহা বলিলাম তাহার যাথার্থ্য আরও স্পষ্টরূপে হৃদয়ঙ্গম হইবে। নিক্ষেপ শব্দের বিশেষ দৃষ্টি লক্ষ্য বস্তুর ভিতরের দিকে।

নিক্ষেপ = to throw in.

যেমন, দুর্গ মধ্যে গোলা-নিক্ষেপ, কিন্তু যখন আমরা বলি যে, "অমুক পুঁথিতে এই বচনটি প্রক্ষিপ্ত" তখন বুঝিতে হইবে যে, পুঁথির বহিস্থিত প্রক্ষেপ কর্ত্তার দিক্ হইতেই প্রক্ষেপ শব্দ ব্যবহৃত হইতেছে। এ স্থলে কেহ প্রশ্ন করিতে পারেন যে, গোলাও দুর্গের অভ্যন্তরে নিপাতিত হয়, প্রক্ষিপ্ত বচনও পুঁথির অভ্যন্তরে নিপাতিত হয় ;—ইহার বেলাই বা প্র হয় কেন, আর, উহার বেলাই বা নি হয় কেন? এক যাত্রায় পৃথক্ ফল হয় কেন? ইহার উত্তর এই যে. পৃথক্ ফল যাহা দেখিতেছ, তাহা এক যাত্রার ফল নহে। দুর্গের মধ্যে নিপাতিত হইবার জন্যই গোলা হইয়াছে— গোলার কাজই তাই ; গোলা দুর্গাভ্যন্তরে অথবা শত্রুর বক্ষাভ্যন্তরে প্রবেশ করিতে পারিলেই তাহার জন্ম সার্থক হয়। কিন্তু পুঁথির অভ্যন্তরে নিপাতিত

হওয়া প্রক্ষিপ্ত বচনের পক্ষে নিতান্তই অবৈধ কার্য্য। প্রক্ষিপ্ত বচনের সহিত পুঁথির কোন প্রকার আন্তরিক সম্বন্ধ না থাকাতে সে জায়গায় প্র-উপসর্গের গদি ঠেস্ দিয়া বসিতে নি উপসর্গের নিতান্তই বাধো বাধো ঠ্যাকে।

প্রকৃষ্ট নিকৃষ্ট শব্দের প্রচলিত অর্থ উত্তমাধম। এ অর্থ কোথা হইতে আইল? আইল যেখান হইতে, তাহা এখন আর কাহারও নিকটে গোপন থাকিতে পারে না।

প্রকৃষ্ট = প্র + কৃষ্ট = সাম্‌নে টানিয়া আনা।

নিকৃষ্ট = নি + কৃষ্ট = ভিতরে টানিয়া রাখা।

গো-বিক্রেতা ভাল গোরুকে সাম্‌নে টানিয়া আনে—যে, ক্রেতা তাহা দেখুক্ ; আর, তাহার বিপরীত কারণে অধম গোরুকে ভিতরে টানিয়া রাখে।

প্রদর্শনীয় = ভাল ; তাই প্রকৃষ্ট = ভাল।

অপ্রদর্শনীয় = মন্দ , তাই, নিকৃষ্ট = মন্দ।

এই প্রসঙ্গে এটাও বলিয়া রাখা শ্রেয় মনে করিতেছি যে,

গ্রহণীয় = ভাল , তাই উৎকৃষ্ট (টানিয়া তোলা) = ভাল।

বর্জ্জনীয় = মন্দ ; তাই অপকৃষ্ট (টানিয়া ফেলিয়া দেওয়া) = মন্দ।

পণ্ডিত মহাশয়কে প্রয়োজন শব্দের অর্থ জিজ্ঞাসা করিলে তিনি হয় তো বলিবেন "প্রকৃষ্টরূপে যোজন"। কিন্তু তাহার পরিবর্ত্তে আমরা বলি pro-যোজন—সম্মুখ দিকে যোজন। ইংরাজিতে এইরূপ একটি বাক্য-প্রয়োগ প্রচলিত আছে যে, I am looking forward to a time when & c., এই কথাটিতে প্রয়োজনীয় লক্ষ্য বস্তুর সম্বন্ধে forward শব্দটি কেমন সুন্দর বসিয়াছে তাহা দেখা হউক্ , তাহা দেখিলে, প্রয়োজন শব্দের গোড়ায় কি সূত্রে প্র গাঁথিয়া দেওয়া হইয়াছে, তাহা বুঝিতে বিলম্ব হইবে না। প্রয়োজনীয় বস্তুকে মনোনেত্রের সম্মুখে গঠন করিয়া তোলা—যোজনা করিয়া তোলা, আর, তাহার উদ্দেশে সম্মুখ দিকে দৃষ্টি প্রসারণ-পূর্ব্বক পথ চাহিয়া থাকা, নূতন কিছুই নহে , সেই সূত্রে প্রয়োজন শব্দের আদিতে প্র বসিয়াছে। পূর্ব্বে আমরা বলিয়াছি যে, এক দিক্ দিয়া দেখিলে যাহা প্র, আর এক দিক্ দিয়া দেখিলে তাহা নি। এইরূপ দিক্ পরিবর্ত্তন গতিকে অনেকগুলি প্র-পূর্ব্বক দেশীয় শব্দের ইংরাজি প্রতিশব্দ in-পূর্ব্বক (অর্থাৎ নি-পূর্ব্বক) হইয়া গিয়াছে ; তাহার সাক্ষী

প্রভাব = in-fluence

প্রগাঢ় = in-tense

কিন্তু তাহা সত্ত্বেও দেশীয় এবং ইংরাজি উভয় ভাষায় প্র-উপসর্গের প্রয়োগ সাদৃশ্য অনেক স্থলে দেখিতে পাওয়া যায় ; তাহার সাক্ষী

প্র-বচন = pro-verb

প্রণয়ন (পুস্তক-প্রণয়ন) = pro-duce

প্রকীর্ত্তন = pro-claim

প্রলম্বন = prolongation

প্রচুর = profuse

প্রজন = progeny *

---

* শাস্ত্রে আছে "প্রজনার্থং মহাভাগা পূজার্হা গৃহ-দীপ্তয়ঃ।
স্ত্রিয়ঃ শ্রিয়শ্চ গেহেষু ন বিশেষোস্তি কশ্চন॥"

এতদ্ব্যতীত, প্রবাহ, প্রসারণ, প্রদান, প্রচার, প্রতান, প্রভা, প্রকাশ, প্রবর্দ্ধন, প্রদীপ, প্রদেশ, এইরূপ প্র পূর্ব্বক নানা শব্দের মধ্য হইতে প্র-উপসর্গের সম্মুখ-প্রবণতা অর্থ জাজ্বল্যমান ফুটিয়া বাহির হইতেছে। নি-উপসর্গেরও অন্তর্নিষ্ঠতা অর্থ অনেকানেক নি পূর্ব্বক শব্দের গাত্রে স্পষ্টরূপে অঙ্কিত দেখিতে পাওয়া যায়—কেবল দুই চারিটি স্থলে তাহা অপেক্ষাকৃত অস্পষ্ট আকার ধারণ করিয়াছে। নিদান শব্দের ঠিক্ অর্থ কি তাহা উপাদান শব্দের সহিত তাহাকে তুলনা করিয়া দেখিলে স্পষ্ট ধরা পড়ে। প্রাচীর গঠন করিবার সময় আমরা বাহির হইতে উপাদান সংগ্রহ করি, কিন্তু নিদান সেরূপে সংগৃহীত হইতে পারে না, কেননা নিদান নিতান্তই অন্তরের সামগ্রী। ইংরেজি ভাষায় দেখিতে পাওয়া যায় যে, "to consist of" এবং "to consist in" এই দুইরূপ কথার দুই রূপ অর্থ। "অমুক consists of এই এই সামগ্রী" বলিলে বুঝায় যে, সে সামগ্রীগুলি তাহার উপাদান ; আর, "অমুক consists in এই সামগ্রী" বলিলে বুঝায় যে, সেটি তাহার নিদান। তাহার সাক্ষী Humanity consists of intellect, animality, life and body' এ কথা বলিলে বুঝায় যে বুদ্ধি, মন, প্রাণ এবং শরীর, এগুলি মনুষ্যত্বের উপাদান। আর, যদি বলি যে, 'Humanity consists in rationality' তবে তাহাতে বুঝায় যে প্রজ্ঞা মনুষ্যত্বের নিদান।

ন্যায়-শাস্ত্রে নিগমন শব্দের অর্থ-ইংরাজিতে যাহাতে বলে conclusion.

(১) নি = in

(২) গমন = coming

(৩) নিগমন = incoming

(উপরে 'come' এবং 'গম' 'cow' এবং 'গৌ' এই প্রকার শব্দসাদৃশ্যের সূত্র ধরিয়া গমন শব্দের অর্থ করিলাম coming ; ফলেও এই রূপ দেখা যায় যে আমরা যেখানে বলি 'তোমার ওখানে যা'ব ইংরাজেরা সেখানে বলে 'I will come to you)। ন্যায় শাস্ত্রের conclusion এর সঙ্গে income-এর কোনোও প্রকার সম্বন্ধ আছে—ইহা শুনিলে টোলের অধ্যাপকেরা দুঃখের হাসি হাসিবেন তাহা দেখিতেই পাওয়া যাইতেছে ; কিন্তু তাঁহারা যাহা ভাবিতেছেন, এ সে income নহে—লক্ষ্মীর income নহে। এ income সরস্বতীর income—বুদ্ধির লোহার সিন্দুকে তত্ত্বের income। আমরা কথায় বলি—"এ থেকে আস্‌চে" অর্থাৎ এইরূপ যুক্তি হইতে আসিতেছে। conclusion যুক্তি-পথের মধ্য দিয়া বুদ্ধির বাহির হইতে বুদ্ধির ভিতরে আগমন করে—তাই তাহা নিগমন। মনে কর দূরে উচ্চাকার কি একটা বস্তু আমার নয়নগোচর হইতেছে—কিন্তু তাহা খোঁটা কি মনুষ্য তাহা আমি স্থির করিতে পারিতেছি না। তাহা যে কি তাহার আমার বুদ্ধিতে আসিতেছে না। তাহার পরে ঠাহরিয়া দেখিলাম যে, সে বস্তুটা ক্রমশঃ আমার দিকে অগ্রসর হইতেছে। তাহা দেখিয়া তৎক্ষণাৎ আমার বুদ্ধিতে আসিল যে, এটা নিশ্চয়ই মনুষ্য। বুদ্ধিতে যে আসিল—কোথা হইতে আসিল? "চলিতেছে" এই যুক্তি হইতে। যুক্তি কি? না যোজনা। কিসের সঙ্গে কিসের যোজনা। যে মাত্র আমার মনোমধ্যে ঐ দুই ভাবের যোজনা (Synthesis) হইল, অমনি আমার বুদ্ধিতে আসিল "এ নিশ্চয়ই মনুষ্য।" নিগমন কি অর্থে income তাহা এখন বুঝিতে পারা গেল যুক্তি পথ দিয়া বুদ্ধিতে আসা = বুদ্ধির অভ্যন্তরে আগমন = নিগমন এই অর্থে। ন্যায় শাস্ত্রের 'ন্যায়' শব্দটি কী? তাহা নি + আয়। আয় শব্দের অর্থ আগমন। টাকা ঘরে আসিলে তাহারই

নাম আয়। কোন একটি তত্ত্ব অন্যের নিকটে শুনিয়া তাহা যদি মনোমধ্যে সঞ্চিত করিয়া রাখা হয়, তবে তাহা বুদ্ধির অভ্যন্তরে প্রবেশ করে না। পক্ষান্তরে, যাহা যুক্তিদ্বারা স্থির সিদ্ধান্ত করা যায়, তাহা বুদ্ধির আয়ত্তাভ্যন্তরে সম্যক্‌রূপে প্রবেশ লাভ করে। এইরূপ যুক্তি পথের মধ্যদিয়া বুদ্ধির অভ্যন্তরে তত্ত্বের আয় অর্থাৎ আমদানি ন্যায়-শব্দের বাচ্য ; যেহেতু ন্যায় = নি + আয়। ইউক্লিডের কৃত একটি জ্যামিতির সিদ্ধান্ত তুমি যখন যুক্তি পরিচালনা করিয়া বুদ্ধিতে আয়ত্ত কর—তখন বুদ্ধির অভ্যন্তরে সম্পূর্ণ আত্মসাৎ হইয়া তোমার নিজস্ব সম্পত্তি হইয়া দাঁড়ায়। এইরূপ নিজস্ব সম্পত্তির ভাব হইতে ন্যায়ান্যায়ের ভাব জন্মগ্রহণ করিয়াছে। যাহাতে যাহার নিজের অধিকার তাহাই তাহার নিজস্ব সম্পত্তি—তাহাই তাহার নি + আয়। যাহাতে যাহার অধিকার নাই, তাহা কখনই তাহার নিজস্ব হইতে পারে না। চুরি করা সামগ্রী কখনই চোরের নিজস্ব সম্পত্তি হইতে পারে না ; চোর যদি সহস্রবার বলে, যে, সে সামগ্রী তাহার নিজের, তথাপি তাহা তাহার নিজের নহে। তাহা তাহার ন্যায় নহে নি + আয় নহে তাহা অন্যায়। আমি নিজে যুক্তি খাটাইয়া যে কোন তত্ত্ব উপার্জ্জন করি, তাহাই আমার বুদ্ধির নিজস্ব সম্পত্তি ; ন্যায়-শাস্ত্র অনুসারে তাহাই আমার ন্যায় (= নি + আয়)। তেমনি আবার, আমি নিজে পরিশ্রম করিয়া যাহা কিছু উপার্জ্জন বা উৎপাদন করি, তাহাতেই আমার নিজের অধিকার বর্ত্তে, তাহাই আমার নিজস্ব ধন ; নীতি-শাস্ত্র অনুসারে তাহাই আমার ন্যায় নি + আয়। এইরূপ দেখা যাইতেছে যে, ন্যায়শাস্ত্রের ন্যায়ই বলো, আর নীতিশাস্ত্রের ন্যায়ই বলো, নিজস্ব সম্পত্তির ভাব দুয়েরই গোড়া'র কথা। নি-উপসর্গের লক্ষ্য উভয় স্থলেই ভিতরের দিকে।

যিনি যাহা সুযুক্তি দ্বারা সিদ্ধান্ত করেন, তাহা তাঁহার বুদ্ধির অভ্যন্তরে প্রবেশ করে ; যিনি যাহা সদুপায় দ্বারা উপার্জ্জন করেন, তাহাই তাঁহার অধিকারাভ্যন্তরে প্রবেশ করে। কোন ব্যক্তি যদি যথেচ্ছা-মূলক কল্পনা স্রোতে গা ঢালিয়া দিয়া অযৌক্তিক সিদ্ধান্ত সকল মনোমধ্যে পোষণ করেন, তবে কোন বিষয়েরই সত্যাসত্য তাঁহার বুদ্ধির অভ্যন্তরে প্রবেশ লাভ করিতে পারে না। তেমনি আবার, কোন ব্যক্তি যদি অন্যের সম্পত্তি অন্যায়রূপে হস্তগত করিয়া নিজে ভোগ করেন, তবে তাহা তাঁহার অধিকারাভ্যন্তরে প্রবেশ পায় না বলিয়া তিনি তাহা জীর্ণ করিতে পারেন না—আত্মসাৎ করিতে পারেন না। এইরূপ দেখা যাইতেছে যে, ন্যায় শাস্ত্রের "ন্যায়" এবং ধর্ম্ম শাস্ত্রের "ন্যায়" দুয়েতেই নি-উপসর্গের অন্তর্নিহিতা অর্থ সমানরূপে বলবৎ। নিজ = নি × জ ; যেগুণ যাহার অন্তর্জাত তাহাই তাহার নিজগুণ।

নি-উপসর্গ কোনো কোনো স্থলে নিষেধার্থে ব্যবহৃত হইয়া থাকে, কিন্তু সেটা তাহার মুখ্য অর্থ নহে—গৌণ অর্থ। নিবৃত্তি শব্দের মুখ্য অর্থ বৃত্তিকে ভিতরে টানিয়া লওয়া ; তাহা হইতেই তাহার গৌণ অর্থ দাঁড়াইয়াছে বৃত্তি-শূন্যতা।

প্র-উপসর্গের সহিত নি-উপসর্গের কিরূপ সম্বন্ধ তাহা দেখা গেল ; অতঃপর তাহার সহিত সং এবং বি এ দুই উপসর্গের কাহার কিরূপ সম্বন্ধ তাহার অন্বেষণে প্রবৃত্ত হইবার পূর্ব্বে তদুপক্ষের ভূমিকা স্বরূপে গোটা দুই কথা বলা আবশ্যক।

প্রথম কথা এই যে, সং-উপসর্গ কখন কখন আপনার গাত্র হইতে অনুস্বার ঝাড়িয়া ফেলিয়া স হয়। স-উপসর্গের অর্থ, সহ, ইহা বিদ্যালয়ের শিশুছাত্রেরাও জানে, কিন্তু সং উপসর্গেরও যে গোড়ার অর্থ তাই—ইহা বালক দূরে থাকুক, পণ্ডিত মহাশয়েরাও জানেন কি না সন্দেহ

কেননা তাহা জানিলে তাঁহারা এরূপ কথা কখনই বলিতেন না যে, সং = সম্যক্‌রূপে। সায়নাচার্য্যকৃত বেদভাষ্যে "সংবদ্ধং" শব্দের অর্থ করা হইয়াছে "সহবদ্ধ", অতএব সং যে, সহ, ইহা এক প্রকার বেদবাক্য ; একদিকে এই যেমন দেখা গেল, যে, স এবং সং দুয়েরই গোড়ার অর্থ, সহ, আর একদিকে তেমনি দেখিতে পাওয়া যায় যে সেই গোড়ার অর্থের মধ্য হইতে দোঁহার দুই শাখা অর্থ দুই দিকে ছট্‌কিয়া বাহির হইয়াছে ; তাহা এই—

স' এর অর্থ সমান ;

সং এর অর্থ এক সঙ্গে,

তার সাক্ষী—

সপত্নী = পত্নী ইনি যেমন—উনি তেমনি—উভয়েরই সমান।

সংগম = একসঙ্গে উপস্থিতি।

ইংরাজি ভাষায় সং এবং স' এর অবিকল অনুবাদ con এবং co। সং যেমন অনুস্বার ফেলিয়া দিয়া স হয়, con তেমনি n ফেলিয়া দিয়া co হয় co এবং con এ দুয়ের মধ্যে যে, অতীব নিকট সম্বন্ধ তাহার প্রমাণ এই যে, conterminous হয় co এবং conterminons এই দুই শব্দের একই অর্থ। মনে কর




ক খ রেখার খ-প্রান্ত এবং গ ঘ রেখার গ-প্রান্ত এক স্থানে মিলিত হইয়াছে ; এরূপ অবস্থায় ক খ এবং গ ঘ রেখাদ্বয়কে conterminous ও বলা যাইতে পারে, conterminons ও বলা যাইতে পারে ; —খ এবং গ সমস্থানে পড়িয়াছে বলিয়া রেখাদ্বয় conterminous ; খ এবং গ একসঙ্গে মিলিত হইয়াছে বলিয়া রেখাদ্বয় conterminous। ও দুই শব্দের অবিকল বাঙ্গালা অনুবাদ এইরূপ ; —

Conterminous = সামপ্রান্তিক

Conterminons = সাম্প্রান্তিক ;

স-এর মুখ্য অর্থ কিন্তু সহ ;—

সবান্ধব = বান্ধব সহ ;

সক্রোধ = ক্রোধ সহ

স'এর এইরূপ সহবর্ত্তিতা অর্থ হইতেই তাহার সমকক্ষতা অর্থ গজাইয়া উঠিয়াছে ; তার সাক্ষী—

সপত্নী = co পত্নী = rival পত্নী

সঙ্গিনী = সুখদুঃখের copartner

সোদর = co জঠর জাত

সহৃদয় = co হৃদয় = sympathetic

আশ্চর্য্যের বিষয় এই যে, অনেক সুপণ্ডিত ব্যক্তিও "তোমার সপক্ষে সাক্ষ্য দিয়াছি" না লিখিয়া স'য়ে বফলা দিয়া লেখেন "তোমার স্বপক্ষে সাক্ষ্য দিয়াছি" ; "সিংহ এবং ব্যাঘ্রের মধ্যে সাজাত্য সম্বন্ধ" না লিখিয়া— লেখেন "সিংহ এবং ব্যাঘ্রের মধ্যে স্বাজাত্য সম্বন্ধ"

"গো এবং গবয়ের মধ্যে সারূপ্য রহিয়াছে" না লিখিয়া— লেখেন "গো এবং গবয়ের মধ্যে স্বারূপ্য রহিয়াছে"। "অমুক ব্যক্তি স্বপক্ষ সমর্থন করিতেছেন" এরূপ স্থলে স'য়ে বফলা দেওয়া যে নিতান্তই আবশ্যক এ কথা আমি অস্বীকার করিতেছি না, কিন্তু সেই সঙ্গে এ কথাটাও না বলিয়া থাকিতে পারিতেছি না যে, তোমার স্বপক্ষে সাক্ষ্য দিয়াছি" এখানে স'য়ে বফলা দেওয়া হইতেছে শুদ্ধ কেবল গায়ের জোরে। যেখানে "তোমার সপক্ষ" বলিলেই সহজে তাহার অর্থ বুঝা যায়, সেখানে "তোমার স্বপক্ষ" বলিয়া, অর্থাৎ তোমার আপনার পক্ষ বলিয়া, মিথ্যা একটা গণ্ডগোল বাধাইবার প্রয়োজন কি? ব-ফলা না দিয়া সাদাসিধা লিখিলেই তো হয় যে, তোমার সপক্ষে সাক্ষ্য দিয়াছি অর্থাৎ তোমার সমপক্ষে বা সহপক্ষে সাক্ষ্য দিয়াছি— তোমার বিপক্ষে বা বিরোধী পক্ষে সাক্ষ্য দিই নাই। এই গেল আমাদের প্রথম কথা।

দ্বিতীয় কথা এই যে, বি উপসর্গটি বড় সহজ পাত্র নয়—তাহা এক প্রকার সিদ্ধির ঝুলি। একই বি-উপসর্গ হইতে কোনো স্থলে বা বিসর্জ্জন কোনো স্থলে বা বৈপরীত্য, কোনো স্থলে বা হেয়তা, কোনো স্থলে বা বিশেষত্ব, কোন স্থলে বা পরিবর্ত্তন, কোনো স্থলে বা অসামঞ্জস্য, এইরূপ নানা স্থলে নানা অর্থ বিজৃম্ভিত হইয়া পরীক্ষকের চক্ষে ধাঁদা লাগাইয়া দেয় ; তাহার সাক্ষী—

| | |
|---|---|
| বিসর্জ্জন অর্থ .. | সজন, বিজন<br>সধবা, বিধবা<br>সবস্ত্র, বিবস্ত্র |
| বৈপরীত্য অর্থ ... | অনুলোম, বিলোম<br>সপক্ষ, বিপক্ষ<br>অনুরক্ত, বিরক্ত |
| হেয়তা অর্থ .. | সুশ্রী বিশ্রী<br>ধর্ম্ম বিধর্ম্ম<br>জাতি, বিজাতি |
| বিশেষত্ব অর্থ ... | দ্বেষ, বিদ্বেষ<br>দলিত, বিদলিত<br>হীন, বিহীন |
| পরিবর্ত্তন অর্থ ... | বর্ণ, বিবর্ণ<br>প্রকৃতি, বিকৃতি<br>প্রকাশ, বিকাশ |
| অসামঞ্জস্য অর্থ ... | অঙ্গ, ব্যঙ্গ<br>সদৃশ, বিসদৃশ<br>সকলাঙ্গ, বিকলাঙ্গ |

উপরি উক্ত দৃষ্টান্ত গুলির প্রতি প্রণিধান করিয়া দেখিলে ভাবে বুঝিতে পারা যায় যে, বি-উপসর্গের গোড়া'র অর্থ একটা কিছু আছে—তাহাই অবস্থা ভেদে ভিন্ন ভিন্ন নানা অর্থে পরিণত হয়। একই প্রকার কর্ম্মেন্দ্রিয়ের অঙ্কুর যেমন মৎস্য দেহে পাকনা-রূপে, পক্ষি-দেহে

ডানা-রূপে, এবং মানব-দেহে হস্তরূপে পরিণত হয়, তেমনি খুব সম্ভব যে, বি উপসর্গের গোড়ার অর্থ বিভিন্ন অবস্থা গতিকে বিভিন্ন শাখা-অর্থে পরিণত হইয়াছে। বি-উপসর্গের সেই গোড়া'র অর্থটি কি, এবং তাহা কোন্ সূত্রে কোন্ শাখা-অর্থে কিরূপ করিয়া পরিণত হইয়াছে, তাহারই অন্বেষণে এক্ষণে আমরা প্রবৃত্ত হইতেছি। বি-উপসর্গের প্রচলিত অর্থ-গুলির মধ্যে তাহার গোড়া'র অর্থ অতি অল্পই দেখিতে পাওয়া যায়—শাখা অর্থই অনেক ; তাহার কারণ আর কিছু না—খাঁটি রূপা'র ঘটিবাটী বাজারে দুষ্প্রাপ্য। আর একটি কথা এই যে, টাকা অপেক্ষা খাঁটি রূপা দেখিতে মলিন বলিয়া হঠাৎ দেখিলে মনে হয় যে তাহা অতীব অধম শ্রেণীর রূপা। অতএব, বি-উপসর্গের মুখ্য অর্থটি যাহা আমরা খুঁজিয়া পাতিয়া বাহির করিয়াছি, তাহা যদি প্রথম দৃষ্টিতে পাঠকের মনঃপূত না হয়, তবে তজ্জন্য তাহাকে আমরা দোষ দিব না—প্রথম দৃষ্টিতে তাহা না হইবারই কথা।

উদাহরণ-মালা

| | | |
|---|---|---|
| প্রকীর্ণ | বিকীর্ণ | সংকীর্ণ |
| প্রক্ষিপ্ত | বিক্ষিপ্ত | সংক্ষিপ্ত |
| প্রবর্দ্ধন | বিবর্দ্ধন, | সম্বর্দ্ধন |
| প্রকাশ, | বিকাশ, | সংকাশ |

পূর্ব্বে বলিয়াছি যে, প্র = pro = forth, এখন বক্তব্য এই যে

বি = dis .

সং = con

তাহার সাক্ষী

বিবাদী সুর = discord

সংবাদী সুর = concord

"পুষ্প প্রকীর্ণ হইতেছে" বলিলে বুঝায় যে, পুষ্প সম্মুখে ছড়ান হইতেছে, "পুষ্প বিকীর্ণ হইতেছে" বলিলে বুঝায় যে পুষ্প আশপাশে ছড়ান হইতেছে, "পুষ্পরাশি সংকীর্ণ রহিয়াছে" বলিলে বুঝায় যে পুষ্পরাশি একত্র ঘেঁসাঘেঁসি করিয়া রহিয়াছে। শেষোক্ত স্থলে দ্রষ্টব্য এই যে অনেকে যখন একত্র ঘেঁসাঘেঁসি করিয়া অবস্থিতি করে, তখন সকলের ঝোঁক কেন্দ্রাভিমুখে। তেমনি

প্রক্ষিপ্ত = সম্মুখে ক্ষিপ্ত
বিক্ষিপ্ত = আশপাশে ক্ষিপ্ত
সংক্ষিপ্ত = একস্থানে কেন্দ্রীভূত

প্রবর্দ্ধন = সম্মুখে বর্দ্ধন
বিবর্দ্ধন = আশপাশে বা আড়ে বর্দ্ধন
সম্বর্দ্ধন = সাকল্যে বর্দ্ধন

প্রকাশ = সম্মুখে কিরণ প্রসারণ
বিকাশ = আশপাশে আলোকের কিরণ অথবা পুষ্পের পাপড়ি বিস্তার
সংকাশ = কেন্দ্রীভূত বা ঘনীভূত আভা

রজন-সংকাশ বলিলে বুঝায় যে রজতের গাত্রে যেরূপ শুভ্র আভা ঘনীভূত দেখা যায় সেইরূপ সমজ্জ্বল। উপরিউক্ত দৃষ্টান্ত-গুলির প্রতি চক্ষু বুলাইয়া আমরা পাইতেছি যে

প্র-উপসর্গের লক্ষ্য সম্মুখে;
বি-উপসর্গের লক্ষ্য আশপাশে;
সং উপসর্গের লক্ষ্য কেন্দ্রাভিমুখে।

প্র
|
সং ———— বি

পার্শ্বস্থিত ক্ষেত্রের প্রতি দৃষ্টিপাত করা হোক্। তাহার মধ্যে একটি কথা আছে :— বর্ত্তমান্ প্রবন্ধে সম্মুখ পার্শ্ব কেন্দ্র প্রভৃতি স্থান-বাচক অথবা দিক্ বাচক শব্দ যাহা যখন উল্লেখ করা হইয়াছে, হইতেছে বা হইবে, তাহার অর্থ যেন লৌকিক প্রথানুযায়ী মোটামুটি ভাবে গ্রহণ করা হয়; তাহা না করিয়া কেহ যদি তাহার অর্থ নিক্তির ওজনের তৌল করিয়া গ্রহণ করেন, তবে তাঁহার জানা উচিত যে, এখানে আমরা জ্যামিতিক তত্ত্বের আলোচনা করিতেছি না—ভাবাতত্ত্বের আলোচনা করিতেছি। জাহাজ চালাইবার সময় বটে—ধ্রুব-তারা দেখিয়া অথবা কম্পাসের কাঁটা দেখিয়া অতীব সাবধানে দিক্ নিরূপণ করা হইয়া থাকে আর কর্ত্তব্যেও তাই; কিন্তু কথাবার্ত্তা চালাইবার সময় লোকে ধ্রুবতারার প্রতি ভ্রূক্ষেপ না করিয়া উত্তর-পশ্চিমকেও উত্তর বলিতে কুণ্ঠিত হয় না—উত্তর-পূর্ব্বকেও উত্তর বলিতে কুণ্ঠিত হয় না। শেষোক্ত প্রকার লৌকিক প্রথাটিকেই আমরা এখানে আদর্শ মান্য করিতেছি। আমাদের এখানকার অভিধানে সম্মুখ দিক্ও যা—সম্মুখ ঘেঁসা দিক্ও তা—দুইই সম্মুখ দিক্; পার্শ্ব এবং পার্শ্ব ঘেঁসা স্থান দুইই আশপাশ; কেন্দ্র এবং কেন্দ্র ঘেঁসা স্থান দুইই কেন্দ্র স্থান।

আর একটি কথা এই যে প্র-উপসর্গের অভিপ্রেত সম্মুখের দিক্ বিশেষ কোন একটা ধরা বাঁধা দিক্ নহে। আমি যখন চিৎ হইয়া শয্যায় শয়ন করি, তখন কড়িকাটের দিক্ আমার সম্মুখ দিক্। আমি যখন দোতালা ঘরের জান্লার দ্বার দিয়া মুখ বাড়াইয়া কে গৃহে প্রবেশ করিতেছে, তাহা নিরীক্ষণ করি, তখন নীচের দিক্ আমার সম্মুখ দিক্। অতএব "বৃক্ষ প্রবর্দ্ধিত হইতেছে" এই কথাটির ভিতরে প্র-উপসর্গের বিশেষ সার্থকতা হৃদয়ঙ্গম করিতে হইলে নিম্নলিখিত যুক্তি সোপানের আশ্রয় গ্রহণ করা কর্ত্তব্য :—

(১) যে দিকে যাহার গতি সেই দিক্ তাহার সম্মুখ দিক্।
(২) বৃক্ষের গতি উপর দিকে।
(৩) সুতরাং উপর দিক্ই বৃক্ষের সম্মুখ দিক্।
(৪) অতএব উপর দিকে বৃক্ষের বর্দ্ধন
= সম্মুখে বর্দ্ধন
—প্রবর্দ্ধন

তেমনি আমার "গোমুখী হইতে গঙ্গা প্রসৃত হইতেছে" বলিলে এক হিসাবে যেমন বুঝায় যে গঙ্গা নীচে নিপতিত হইতেছে, আর এক হিসাবে তেমনি বুঝায় যে, গঙ্গা সম্মুখে অগ্রসর হইতেছে। কিন্তু "তরু প্রবর্দ্ধিত হইতেছে" না বলিয়া যদি বলা যায় যে, তরু বিবর্দ্ধিত হইতেছে, অথবা 'গঙ্গা প্রসৃত হইতেছে" না বলিয়া যদি বলা যায় যে, গঙ্গা বিসৃত হইতেছে, তবে উভয় স্থলেই বুঝায় যে, উদাহৃত বস্তু আড়ে অথবা পার্শ্বে বৃদ্ধি পাইতেছে।

